অবস্থিত বিষাদগ্রস্ত অর্জুনকে তখন হৃষীকেশ যেন ঈষৎ হাস্য সহকাবে এই কথা বলিলেন॥ ১ - ১০ ॥

এখানে ২ শ্লোকে অনার্বজুষ্টমস্বর্গ্যাম্ কথা আছে। নৈতিক বা সামাজিক অন্যায কার্যকে অনার্যসেবিত ও স্বর্গহানিকর বিশেষণে অভিহিত কবার ধাবা বহুকাল হইতে প্রচলিত। রামায়ণ ৮২।১২-১৪ শ্লোকে ভবত বলিতেছেন, আমি যদি বামেব বাজ্য গ্রহণ কবি তবে অনার্যজুষ্ট, অস্বর্গ্য পাপকার্য করিব এবং ইক্ষ্বাকুকুলপাংসন হইব। ৮ শ্লোকে দেবতাগণেব আধিপত্য শব্দে ইন্দ্রত্ব বুঝাইতেছে।

অর্জুন যখন ধনুর্বাণ পবিত্যাগ কবিযা বথে বসিযা পডিলেন, তখন শ্রীকৃষ্ণ তাঁহাকে উৎসাহিত কবিবাব জন্য ঈষৎ হাস্য সহকাবে বলিলেন, তোমাতে এইরূপ তোমাব অনুপযুক্ত মোহ কোথা হইতে উপস্থিত হইল, দৌর্বল্য পবিত্যাগ কবিযা উঠ, যুদ্ধ কব। কোথা হইতে অর্জুনেব এই দৌর্বল্য আসিল বুদ্ধিমান শ্রীকৃষ্ণ যে তাহা বুঝেন নাই এমন নহে। তিনি অর্জুনের দুঃখ দূর করিযা তাঁহাকে উৎসাহিত কবিবাব জন্যই এইরূপ কথা বলিযাছিলেন। সখা সখাকে যে ভাবে উৎসাহিত করে শ্রীকৃষ্ণ ঠিক তাহাই কবিতেছেন। শ্রীকৃষ্ণেব ব্যবহাব মোটেই অতিমানবেব মত নহে। তিনি সাধাবণভাবেই অর্জুনকে যুদ্ধে প্রবোচিত করিতেছেন। এইরূপ পিঠ চাপডাইবার ফলে কিছু উপকাব হইল। অর্জুন বলিলেন, আমি ঠিক বুঝিতে পারিতেছি না, আমার

সঞ্জয উবাচ
তং তথা কৃপযাবিষ্টমশ্রুপূর্ণাকুলেক্ষণম্।
বিষীদন্তমিদং বাক্যমুবাচ মধুসূদনঃ॥ ১
শ্রীভগবানুবাচ
কুতস্ত্বা কশ্মলমিদং বিষমেসমুপস্থিতম্।
অনার্যজুষ্টমস্বর্গ্যমকীর্তিকবমর্জুন॥ ২
ক্লৈব্যং মাস্ম গমঃ পার্থ নৈতৎ ত্বয্যুপপদ্যতে।
ক্ষুদ্রং হৃদযদৌর্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পবন্তপ॥ ৩
অর্জুন উবাচ
কথং ভীষ্মমহং সংখ্যে দ্রোণঞ্চ মধুসূদন।
ইষুভিঃ প্রতিযোৎস্যামি পূজার্হাবরিসূদন॥ ৪

কি কবা উচিত হইবে, কৃষ্ণ, তুমিই আমাকে উপদেশ দাও। অর্জুনেব মন যুদ্ধে এখন আব তত অনিচ্ছুক বলিযা মনে হইতেছে না। পবক্ষণেই অর্জুনেব আবাব মনে আসিল যে শ্রীকৃষ্ণ যদি যুদ্ধ কবিতে বলেন তবে যুদ্ধে জযলাভ কবিলেও আমাব এই ভযানক শোক কিসে যাইবে, আমি শ্রীকৃষ্ণেব কথা শুনিব না, যুদ্ধ কবিব না; এই বলিযা পুনবায তিনি যুদ্ধ কবিব না বলিয়া চুপ কবিলেন।

শ্রীকৃষ্ণ দেখিলেন যে শুধু উৎসাহ দিযা ফল হইল না। উৎসাহে কার্যসিদ্ধি না হইলে অনেক সময শ্লেষে কার্যোদ্ধাব হয। সাধাবণ লোকেব মতই শ্রীকৃষ্ণ এইবার শ্লেষেব আশ্রয লইলেন। আমাব মতে এই শ্লেষোক্তি ২।১১ হইতে ২।৩৮ শ্লোক পর্যন্ত চলিযাছে। শংকবাচার্য প্রভৃতি অন্যান্য সকল ব্যাখ্যাকাবই মনে কবেন যে ২।১১ শ্লোকেই এই শ্লেষ শেষ হইযাছে ও পবেব শ্লোকগুলি সমস্তই শ্রীকৃষ্ণেব আন্তবিক উক্তি। আন্তরিক উক্তি হিসাবেই তাঁহাবা এই শ্লোকগুলিব ব্যাখ্যা কবিযাছেন। শ্লেষোক্তিব উদ্দেশ্য অপবকে নিজমতে আনযন কবা, এজন্য সব সমযে তাহা সত্য না হইতেও পাবে। পবস্পব-বিবোধী কথা বলিযাও যদি কাহাকেও নিজমতে আনা যায তবে শ্লেষপ্রযোগকাবী তাহা বলিতে দ্বিধা কবেন না কিন্তু যিনি কোন বিষযেব

গুরূনহত্বা হি মহানুভাবান্ শ্রেয়ো ভোক্তুং ভৈক্ষ্যমপীহ লোকে।
হত্বার্থকামাংস্তু গুরূনিহৈব ভুঞ্জীয ভোগান্ রুধিরপ্রদিগ্ধান্॥ ৫
ন চৈতদ্বিদ্মঃ কতরন্নো গরীয়ো যদ্বা জযেম যদি বা নো জযেযুঃ।
যানেব হত্বা ন জিজীবিষামঃ তেঽবস্থিতাঃ প্রমুখে ধার্তরাষ্ট্রাঃ॥ ৬
কার্পণ্যদোষোপহতস্বভাবঃ পৃচ্ছামি ত্বাং ধর্মসংমূঢচেতাঃ।
যচ্ছ্রেযঃ স্যান্নিশ্চিতং ব্রূহি তন্মে শিষ্যস্তেঽহং শাধি মাং ত্বাং প্রপন্নম্॥ ৭
ন হি প্রপশ্যামি মমাপনুদ্যাৎ যচ্ছোকমুচ্ছোষণমিন্দ্রিযাণাম্।
অবাপ্য ভূমাবসপত্নমৃদ্ধং রাজ্যং সুরাণামপি চাধিপত্যম্॥ ৮

সঞ্জয উবাচ

এবমুক্ত্বা হৃষীকেশং গুডাকেশঃ পরন্তপঃ।
ন যোৎস্য ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ॥ ৯
তমুবাচ হৃষীকেশঃ প্রহসন্নিব ভারত।
সেনযোরুভযোর্মধ্যে বিষীদন্তমিদং বচঃ॥ ১০

সঠিক মর্ম বিচারেব দ্বাবা বুঝাইতে চাহেন তিনি কখনই পবস্পর-বিরোধী বাক্য প্রযোগ করিতে পাবেন না। শ্লেব হিসাবেও সত্য কথা যে বলা হয না তাহা নহে, তবে তাহাব উদ্দেশ্য কার্যসিদ্ধি, সত্যপ্রচার নহে। কেন আমি ২।১১ হইতে ৩৮ শ্লোক পর্য্যন্ত শ্রীকৃষ্ণেব উক্তিকে শ্লেষ বলিযা ধরিতেছি শ্লোকগুলিব অর্থ বিচাবেব পব তাহার আলোচনা কবিব। অর্জুনেব যুদ্ধ না কবিবাব শোক ভিন্ন অন্যান্য কাবণগুলি যেমন নিজেব মনকে ঠকাইবাব উপায মাত্র, এই সব আপত্তিব উত্তবও সেইরূপ শ্রীকৃষ্ণেব আন্তবিক উক্তি না হইযা শ্লেষোক্তি মাত্র। এই শ্লোকগুলিতে শ্রীকৃষ্ণ যথাক্রমে অর্জুনেব ব্যক্তিগত, সামাজিক ও অলৌকিক আপত্তিগুলিব উত্তব দিবার চেষ্টা কবিযাছেন।

শংকরভাষ্যে গীতাব প্রথম হইতে ২।১০ পর্যন্ত শ্লোকেব কোনও ব্যাখ্যা নাই। শংকব ২।১১ শ্লোক হইতে ধাবাবাহিক ব্যাখ্যা আরম্ভ করিযাছেন। পূর্ববর্তী শ্লোকগুলির সংক্ষেপ তাৎপর্য মাত্র শংকব কর্তৃক তল্লিখিত ভাষ্যেব অবতবণিকায আলোচিত হইযাছে। শংকর যে উদ্দেশ্যে গীতাব ব্যাখ্যায প্রবৃত্ত হইযাছিলেন সে হিসাবে ১।১ হইতে ২।১০ পর্যন্ত শ্লোকগুলিব বিশেষ কোন মূল্য নাই। শংকরবাদ প্রমাণেব পক্ষে এই সকল শ্লোক নিবর্থক।

॥ ১১-২৫ ॥ শ্রীভগবান বলিলেন, যাহাদেব জন্য শোক কবা উচিত নয তুমি তাহাদেব জন্য শোক করিতেছ আবাব জ্ঞানেব কথা বলিতেছ, মৃতই হউক বা জীবিতই হউক কাহাবও জন্য পণ্ডিতেবা শোক কবেন না। জন্মের পূর্বে তোমাব আমাব বা এই সকল রাজাদেব অস্তিত্ব ছিল না এ প্রকাব মনে কবিও না, আবাব মবিবাব পব আমাদেব কাহাবও অস্তিত্ব থাকিবে না তাহাও নহে, মনুষ্যেব যেমন জন্ম হইতে পব পব কৌমাব, যৌবন ও জবা দেখা দেয সেইরূপ মৃত্যুব পব অপব দেহ লাভ ঘটে, সে জন্য বুদ্ধিমান ব্যক্তি কাহাবও মৃত্যুতে মোহগ্রস্ত হন না। কৌন্তেয, ইন্দ্রিযেব

শ্রীভগবানুবাচ

অশোচ্যানন্বশোচস্ত্বং প্রজ্ঞাবাদাংশ্চ ভাষসে।
গতাসূনগতাসূংশ্চ নানুশোচন্তি পণ্ডিতাঃ॥ ১১
ন ত্বেবাহং জাতু নাসং ন ত্বং নেমে জনাধিপাঃ।
ন চৈব ন ভবিষ্যামঃ সর্বে বযমতঃপবম্॥ ১২

সহিত বিষয়ের সংযোগ ঘটিলে শীতলতা, উষ্ণতা, সুখ, দুঃখ প্রভৃতির বোধ জন্মে, এ সকলেব আবম্ভ ও শেষ আছে, সে জন্য এ সকল অনুভূতি অনিত্য। ভাবত, তোমার শোক, গাত্রদাহ প্রভৃতি যাহা কষ্ট হইতেছে সে সকল সহ্য কর। পুরুষর্ষভ, যে বুদ্ধিমান পুরুষ এই সকলে কষ্ট পান না এবং যিনি সুখ দুঃখে সমভাব তিনি অমৃতত্ব লাভেব যোগ্য। যাহা অনিত্য তাহা অসৎ, তাহার বাস্তবিক অস্তিত্বই নাই. সৎ বস্তুব কোনও কালে অবিদ্যমানতা বা অভাব নাই। জ্ঞানীবা সৎ ও অসৎ উভয়েবই অন্ত অর্থাৎ চবম তথ্য অবগত আছেন। এই সমস্ত বিনাশশীল পদার্থ এক সৎ বস্তুব দ্বাবা ব্যাপ্ত, ইহাকে অবিনাশী সত্তারূপেই জানিও, কেহই এই অব্যয সত্তাকে বিনাশ কবিতে পাবে না। আমাদের এই দেহসমূহ বিনাশশীল কিন্তু দেহবাসী আত্মা নিত্য, অবিনাশী ও অপ্রমেয অর্থাৎ চক্ষু কর্ণ প্রভৃতি ইন্দ্রিয তাহার ইযত্তা পায না। জ্ঞানিগণ কর্তৃক এই প্রকাব কথিত হইযাছে। অতএব, ভাবত, যুদ্ধ কর। যে মনে কবে আত্মা অপবকে হত্যা কবিতে পাবে এবং যে মনে কবে আত্মা হত হইতে পারে ইহাদেব উভযেব কেহই যথার্থ তত্ত্ব

দেহিনোঽস্মিন্ যথা দেহে কৌমাবং যৌবনং জবা।
তথা দেহান্তরপ্রাপ্তির্ধীবস্তত্র ন মুহ্যতি॥ ১৩
মাত্রাস্পর্শাস্তু কৌন্তেব শীতোষ্ণসুখদুঃখদাঃ।
আগমাপাযিনোঽনিত্যাস্তাংস্তিতিক্ষস্ব ভারত॥ ১৪
যং হি ন ব্যথবন্ত্যেতে পুরুষং পুরুষর্ষভ।
সমদুঃখসুখং ধীরং সোঽমৃতত্বায কল্পতে॥ ১৫
নাসতো বিদ্যতে ভাবো নাভাবো বিদ্যতে সতঃ।
উভযোবপি দৃষ্টোঽন্তস্ত্বনয়োস্তত্ত্বদর্শিভিঃ॥ ১৬
অবিনাশি তু তদ্বিদ্ধি যেন সর্বমিদং ততম্।
বিনাশমব্যযস্যাস্য ন কশ্চিৎ কর্তুমর্হতি॥ ১৭
অন্তবন্ত ইমে দেহা নিত্যস্যোক্তাঃ শবীরিণঃ।
অনাশিনোঽপ্রমেযস্য তস্মাদ্ যুধ্যস্ব ভাবত॥ ১৮
য এনং বেত্তি হন্তাবং যশ্চৈনং মন্যতে হতম্।
উভৌ তৌ ন বিজানীতো নাযং হন্তি ন হন্যতে॥ ১৯

জানে না, আত্মা হনন কবে না হতও হয না। ইহা কদাচ জন্মে না, কদাচ মবে না, পূর্বে জন্মিযাছিল এবং পবে জন্মিবে তাহাও নহে। আত্মা জন্মবহিত, নিত্য, শাশ্বত এবং পুবাণ। শবীব বিনষ্ট হইলেও আত্মা নষ্ট হয না। পার্থ, যে আত্মাকে অবিনাশী, নিত্য, জন্মবহিত এবং অব্যয বলিয়া জানে সে কি কবিষা বলিতে পাবে যে, সে কাহাকেও হত্যা কবাইয়াছে বা হত্যা কবিযাছে। মনুষ্য যেমন বস্ত্র জীর্ণ হইলে তাহা ছাড়িযা নূতন কাপড পবে সেইরূপ আত্মা জীর্ণ শবীব ত্যাগ কবিযা অন্য নূতন শবীব গ্রহণ কবে। শস্ত্র আত্মাকে কাটিতে পাবে না, অগ্নি ইহাকে পোড়াইতে পাবে না, জল ইহাকে পচাইতে পাবে না এবং বাযু ইহাকে শুষ্ক কবিতে পারে না। ইহা অচ্ছেদ্য, অদাহ্য, অক্লেদ্য এবং অশোষ্য, ইহা নিত্য, সর্বব্যাপী, শাখাহীন বৃক্ষকাণ্ডেব মত স্থিব, অচল এবং সনাতন। ইহা চক্ষু প্রভৃতিব গ্রাহ্য নহে, ইহা চিন্তাব অগম্য ও ইহাব কোন বিকাব বা পবিবর্তন নাই। আত্মাকে এই প্রকাব জানিযা শোক কবা কর্তব্য নহে ॥ ১১ - ২৫ ॥

দ্বিতীয অধ্যাযেব ২০ শ্লোকেব অন্বয এই প্রকাব কবিবাছি, অযং কদাচিৎ ন জাযতে ন বা ম্রিযতে, ভূত্বা ভূযঃ ভবিতা বা ন, অযং অজঃ নিত্যঃ শাশ্বতঃ পুরাণঃ শবীবে হন্যমানে ন হন্যতে। অজ অর্থে যাহাব কোন কালে জন্ম নাই, নিত্য যাহা চিবকাল আছে, শাশ্বত যাহা পববর্তী কালেও অপবিবর্তিত থাকিবে, পুবাণ যাহা পুবাকালেও বর্তমানেব মতই ছিল। ২১ শ্লোকে অব্যয শব্দেব অর্থ যাহাব অপচয নাই, অবিনাশী অর্থে যাহাব বিনাশ নাই। অজ প্রভৃতি এই সমস্ত শব্দই আত্মাব বিশেষণ।

দ্বিতীয অধ্যাযেব ১১ শ্লোকে শ্রীকৃষ্ণ বলিলেন, তুমি অবিজ্ঞোচিত কার্য্য কবিতেছ অথচ বিজ্ঞেব মত বড বড় কথা বলিতেছ, বিজ্ঞেবা কাহাবও মবা বাঁচাব

ন জাযতে ম্রিযতে বা কদাচিৎ
নাযং ভূত্বা ভবিতা বা ন ভূযঃ।
অজো নিত্যঃ শাশ্বতোঽযং পুবাণো
ন হন্যতে হন্যমানে শবীবে ॥ ২০

বেদাবিনাশিনং নিত্যং য এনমজমব্যযম্।
কথং স পুরুষঃ পার্থ কং ঘাতযতি হন্তি কম্ ॥ ২১

জন্য কখনও কি শোক কবেন। তাব পর শ্রীকৃষ্ণ যে সব কথা বলিলেন তাহা বিজ্ঞ জনেবা কি বলেন সেই হিসাবেই। অর্জুনেব কথা ও কার্যেব অসামঞ্জস্য দেখাইয়া তাঁহাকে যুদ্ধে প্রবৃত্ত কবানই শ্রীকৃষ্ণেব উদ্দেশ্য। এ জন্য শ্লেষ হিসাবেই এই সকল কথা বলা হইযাছে। ২।১৬ শ্লোকে তত্ত্বদর্শীবা এই সবেব মর্ম অবগত আছেন বলা হইযাছে, ইহা হইতেও বুঝা যায যে শ্রীকৃষ্ণ বিজ্ঞ ব্যক্তিদেব সিদ্ধান্তই বলিতেছেন। ১৯-২০ শ্লোকও এইরূপ উদ্ধৃত মত। তর্কে কোন ব্যক্তিকে পবাস্ত কবিযা নিজেব মতে আনিতে হইলে নিজে মানি বা না মানি আমবা সুবিধামত অপবেব মত উদ্ধাব কবিযা থাকি। ২।১৯-২০ শ্লোক কঠোপনিষদেব দ্বিতীযা বল্লীব ১৮ ও ১৯ শ্লোকেব অনুরূপ। কঠোপনিষদে আছে,

ন জাযতে ম্রিযতে বা বিপশ্চি-
ন্নাযং কুতশ্চিন্ন বভূব কশ্চিৎ।
অজো নিত্যঃ শাশ্বতোঽযং পুবাণো
ন হন্যতে হন্যমানে শবীবে॥
হন্তা চেন্মন্যতে হন্তুং হতশ্চেন্মন্যতে হতম্।
উভৌ তৌ ন বিজানীতো নাযং হন্তি ন হন্যতে॥

গীতায় এই দুই শ্লোকে যে পাবম্পর্য আছে, কঠোপনিষদে তাহাব বিপবীত। ন জাযতে শ্লোক কঠোপনিষদে প্রথম, গীতায দ্বিতীয। গীতা ও কঠোপনিষদেব শ্লোকগুলি ঠিক একরূপ নহে কিন্তু এ কথা বলা যাইতে পাবে যে কঠোপনিষদ হইতেই এই দুই শ্লোক শ্রীকৃষ্ণ উদ্ধৃত করিযাছিলেন। কঠোপনিষদের কোন সংস্কবণেই

বাসাংসি জীর্ণানি যথা বিহায নবানি গৃহ্ণাতি নবোঽপবাণি।
তথা শবীবাণি বিহায জীর্ণান্যন্যানি সংযাতি নবানি দেহী॥ ২২
নৈনং ছিন্দন্তি শস্ত্রাণি নৈনং দহতি পাবকঃ।
ন চৈনং ক্লেদযন্ত্যাপো ন শোষয়তি মারুতঃ॥ ২৩
অচ্ছেদ্যোঽযমদাহ্যোঽযমক্লেদ্যোঽশোষ্য এব চ।
নিত্যঃ সর্বগতঃ স্থাণুবচলোঽযং সনাতনঃ॥ ২৪
অব্যক্তোঽযমচিন্ত্যোঽযমবিকার্যোঽযমুচ্যতে।
তস্মাদেবং বিদিত্বৈনং নানুশোচিতুমর্হসি॥ ২৫

এই শ্লোক দুইটি ঠিক গীতার ভাবায় নাই। শ্লোকের গীতানুযায়ী পাঠ কঠোপনিষদের সময় প্রচলিত থাকিলে কোন না কোন সংস্করণে তাহা পাইবার সম্ভাবনা ছিল। কার্যসিদ্ধির জন্য যে পরের মত উদ্ধৃত করে, সে অপরের ভাষা ও ভাব বিশুদ্ধভাবে বলিবার জন্য বিশেষ প্রয়াসী হয় না। কঠের শ্লোকে বিপশ্চিৎ কথা আছে ও সেই স্থানে গীতায় কদাচিৎ আছে। বিপশ্চিৎ অর্থে মেধাবী, জ্ঞানবান, অর্থাৎ জ্ঞানবান আত্মার জন্মমৃত্যু নাই। কঠে আছে যে এইরূপ আত্মা কোন বস্তু হইতে উৎপন্ন হয় নাই এবং ইহা হইতেও অন্য কোন পদার্থ উৎপন্ন হয় নাই। জ্ঞানবান আত্মা মায়া দ্বারা অভিভূত নহে। কাজেই তাহা পুনঃ পুনঃ শরীরে জন্মগ্রহণও করে না, মরেও না ও তাহা হইতে বহির্বস্তুরূপ কিছু উৎপন্নও হয় না। শ্রীকৃষ্ণ শ্লোকটি বদলাইয়া বলিলেন, কোন আত্মাই কখনও জন্মায় না, আর মরেও না। ইহাও নহে যে ইহা একবার হইয়া আবার জন্মিবে। শ্রীকৃষ্ণ নিজের উদ্দেশ্য সিদ্ধির জন্যই শ্লোকটি বদলাইয়াছিলেন মনে হয়। অবশ্য আমি এমন কথা বলিতেছি না যে শ্রীকৃষ্ণ এই শ্লোকে মিথ্যাকথা বলিয়াছেন।

॥ ২৬-৩০ ॥ আর যদি তুমি আত্মাকে জন্মরহিত ও অবিনাশী না মানিয়া তাহা নিত্য জন্মিতেছে ও তাহার নিত্য মৃত্যু হইতেছে মনে কর তাহা হইলেও, মহাবাহো, ইহার জন্য তোমার শোক করা উচিত নহে, কারণ যে জন্মায় তাহার মৃত্যু নিশ্চিত এবং মরিলে পর তাহার আবার জন্মও ধ্রুব অতএব এরূপ অপরিহার্য অবশ্যম্ভাবী ব্যাপারে তোমার শোক করা উচিত নহে। ভারত, প্রাণিসমূহ জন্মিবার পূর্বে ও মরিবার পরে অব্যক্ত অবস্থায় থাকে অর্থাৎ তাহারা কি ভাবে থাকে তাহা প্রকাশ পায় না এবং কেহ তাহা জানে না, কেবল তাহাদের মধ্যাবস্থাই ব্যক্ত অর্থাৎ যত দিন তাহারা জীবিত থাকে তত দিনের ব্যাপারই আমরা জানিতে পারি, এক্ষেত্রে

অথ চৈনং নিত্যজাতং নিত্যং বা মন্যসে মৃতম্।
তথাপি ত্বং মহাবাহো নৈনং শোচিতুমর্হসি ॥ ২৬
জাতস্য হি ধ্রুবোমৃত্যুর্ধ্রুবং জন্ম মৃতস্য চ।
তস্মাদপরিহার্যেঽর্থে ন ত্বং শোচিতুমর্হসি ॥ ২৭
অব্যক্তাদীনি ভূতানি ব্যক্তমধ্যানি ভারত।
অব্যক্তনিধনান্যেব তত্র কা পরিদেবনা ॥ ২৮

মৃত্যুর পরবর্তী অজ্ঞাত অবস্থাব জন্য কিসেব শোক। লোকে আত্মাকে অদ্ভুত ভাবে দেখে, অদ্ভুত বস্তুব ন্যায ইহার কথা বর্ণনা করে এবং আশ্চর্য হইযা ইহার কথা শোনে কিন্তু আত্মাব বর্ণনা শুনিযাও কেহই তাহাকে জানিতে পারে না। -ভারত, এই আত্মা যে কোন দেহেতেই থাকুক না কেন তাহা সর্বকালেই অবধ্য বা অবিনাশী অতএব তুমি পৃথিবীর যাবতীয় প্রাণীর মধ্যে কাহাবও জন্য শোক কবিতে পার না ॥ ২৬-৩০ ॥

শ্রীকৃষ্ণ অর্জুনকে প্রথমে বলিলেন আত্মার জন্ম মৃত্যু নাই, পরে ২।২৬ শ্লোকে বলিলেন যদি বা জন্ম মৃত্যু আছে মনে কব তত্রাপি শোক উচিত নহে। এই প্রকাব তর্ক কেবল কাহাকেও নিজ মতে আনিবাব জন্যই আমবা করিয়া থাকি। আত্মার জন্ম মৃত্যু নাই ও আত্মার জন্ম মৃত্যু আছে, এ দুই-ই সত্য হইতে পাবে না। যিনি সত্যকথা বুঝাইতে চাহেন তিনি একই কথা বলিবেন। যে দিক দিয়াই যাও আমি ঠিক বলিতেছি এ কথা কার্যোদ্ধারের কথা। দুই পরস্পব-বিবোধী প্রতিজ্ঞা (proposition) মানিয়া লইয়া তর্ক করিতে যাওযা সত্যনির্ধারণের অনুকূল নহে।

ক্ষণবিধ্বংসী বস্তুরও বিনাশে শোক স্বাভাবিক। একপ শোক উচিত নহে বলিলেই সে শোক কাহারও যায না। শরীর স্বভাবতই নষ্ট হয জানিযাও শরীবের ধ্বংসে শোক যাইবার নহে। শ্রীকৃষ্ণ এখন পর্যন্ত এমন কোন উপায়ই দেখাইতে পাবেন নাই যাহাতে এই শোক দূর হয। তিনি যেন-তেন-প্রকাবে অর্জুনকে যুদ্ধে প্রবৃত্ত কবিবাব চেষ্টা করিতেছেন। এতক্ষণ অর্জুনের বড় বড় কথার বড় বড় জবাব দিলেন মাত্র। চিরকাল হাত দিয়া খাদ্যগ্রহণে অভ্যস্ত থাকিযা কেহ যদি হঠাৎ বলে, আমি আব হাতে কবিযা ভাত খাইব না কারণ হাতে বেরিবেরির বীজাণু আছে, এবং তখন যদি তাহাকে বোঝান যায যে হাতে কখনও বেরিবেরির বীজাণু থাকে না, আর যদিই বা থাকে মনে কর, পাকস্থলীব অম্লরসে তাহা যে নষ্ট হয় তাহা কি তুমি জান না, তবে এই জবাব শ্রীকৃষ্ণের উত্তরের অনুরূপ হইবে।

আশ্চর্যবৎ পশ্যতি কশ্চিদেনমাশ্চর্যবদ্ বদতি তথৈব চান্যঃ।
আশ্চর্যবচ্চৈনমন্যঃ শৃণোতি শ্রুত্বাপ্যেনং বেদ ন চৈব কশ্চিৎ ॥ ২৯
দেহী নিত্যমবধ্যোঽয়ং দেহে সর্বস্য ভারত।
তস্মাৎ সর্বাণি ভূতানি ন ত্বং শোচিতুমর্হসি ॥ ৩০

(১) ২। ১০। অর্জুন চুপ করিয়া বসিয়া পড়িলে শ্রীকৃষ্ণ হাসিযা এই সকল কথা বলিযাছিলেন। শ্রীকৃষ্ণেব হাস্য শ্লেষেব পবিচাযক।

(২) ২। ১১। তুমি বিজ্ঞেব মত কথা বলিতেছ বলিয়া ঠাট্টাব ছলে শ্রীকৃষ্ণ জবাব আবম্ভ কবিলেন।

(৩) ২।১৯-২০। কঠোপনিষদেব শ্লোক দুইটি পবিবর্তিত করিযা উদ্ধৃত কবিলেন।

(৪) ২। ২৬। আত্মাব জন্ম মৃত্যু হয মানিযা লইলেন।

(৫) ২। ৩১-৩৩। আত্মীযবধেব পাপেব কথা উল্লেখ না করিয়া যুদ্ধ না কবা পাপ বলিলেন।

(৬) ২। ৩৭। ফাঁকিব বুঝান বুঝাইলেন, মবিলে স্বর্গলাভ ও জিতিলে বাজ্যলাভ।

(৭) শোক দূর কবিবাব কোন কার্যকব উপায এখন পর্যন্ত দেখাইলেন না।

(৮) ২। ৩৭। এই শ্লোকে স্বর্গলাভেব লোভ দেখাইযাছেন কিন্তু ২।৪৩ শ্লোকে স্বর্গকামীদেব নিন্দা কবিযাছেন।

(৯) ২। ৩১। ক্ষত্রিবেব যুদ্ধই ধর্ম এ কথা বলিলেন কিন্তু যে ধর্ম শ্রুতিব উপব প্রতিষ্ঠিত সেই শ্রুতিকে ২।৫৩ শ্লোকে নিন্দা কবিলেন।

(১০) শ্রীকৃষ্ণেব এই উক্তিগুলিকে যথার্থ ও তাঁহাব অন্তরেব কথা বলিয়া মানিলে পূর্ববর্ণিত উপাখ্যানে শর্বিলকেব ব্যবহাব ও তর্ক অনুমোদন কবিতে হয়।

(১১) পরবর্তী শ্লোকগুলিব ব্যাখ্যা দেখিলেও এই শ্লেষ সম্বন্ধে প্রমাণ পাওযা যাইবে। আমি যে ভাবে এই সব শ্লোকেব ব্যাখা কবিযাছি তাহা সকল স্থানে সাধাবণ প্রচলিত ব্যাখ্যার অনুরূপ নহে। সমস্ত শ্লোকগুলিব সংগতির প্রতি লক্ষ্য বাখিলে আমাব ব্যাখ্যাব যাথার্থ্য উপলব্ধি হইবে।

আত্মাব জন্মমৃত্যু নাই, তাহা অবিনাশী, জন্মমৃত্যু অপবিহার্য ব্যাপাব, শোক কষ্ট অস্থাযী অতএব তাহা সহ্য কবা উচিত, যুদ্ধ কবা ক্ষত্রিযের স্বধর্ম, তাহা হইতে চ্যুত হইলে নিন্দা ও পাপভাগী হইতে হয ইত্যাদি উপদেশ দিয়া কৃষ্ণ পবে অর্জুনকে বলিতেছেন

॥ ৩৯ ॥ পার্থ, যে বুদ্ধিব দ্বাবা কর্তব্যাকর্তব্য স্থির করিতে পাবিবে সাংখ্যমতে সেই বুদ্ধিব কথা এতক্ষণ তোমাকে বলিলাম কিন্তু এইবাব যোগমতে সেই

বুদ্ধির কথা শুন, যে বুদ্ধি অবলম্বন কবিলে তুমি যুদ্ধ করিয়াও কর্মবন্ধন হইতে মুক্ত থাকিবে ॥ ৩৯ ॥

তিলক এই শ্লোকের এইরূপ ব্যাখ্যা কবিয়াছেন, সাংখ্য অর্থাৎ সন্ন্যাস নিষ্ঠা অনুসাবে তোমাকে বুঝাইলাম এখন যে বুদ্ধিব দ্বাবা যুক্ত হইলে তুমি কর্মবন্ধন ছাড়িবে সেই কর্মযোগেব কথা তোমাকে ব লিব।

আমাব মতে ভাবার্থ এইরূপ হইবে,

এতক্ষণ তোমাকে বড বড জ্ঞানীদের বড বড় বুদ্ধিব কথা বা সিদ্ধান্ত বলিলাম, এসব কথা ছাড়িয়া দাও, কর্মযোগ বিষযে বুদ্ধি বা সিদ্ধান্ত বুঝিবাব চেষ্টা কব, এই বুদ্ধিদ্বাবাই তুমি কর্মবন্ধ এবং তদানুষঙ্গিক শোক, মোহ, পাপ পুণ্য ইত্যাদিব উপবে উঠিবে। শ্লোকে 'যোগে তু ইমাং শৃণু' আছে। এখানে তু নিবর্থক নহে ও কেবল পাদপূবণে ব্যবহৃত হয নাই; বড় বড় জ্ঞানেব কথা বলিলাম কিন্তু এইবার কর্ম্মযোগ বিষযে বুঝিবাব চেষ্টা কব এইরূপ মা নে করিলে তু কথাব সার্থকতা বুঝা যায।

এই শ্লোকে ও পববর্তী অনেক শ্লোকে বুদ্ধি কথা আছে। বুদ্ধি কথাটাব সোজাসুজি বুদ্ধি বা বিচাববুদ্ধি অর্থ কবিযাছি। তিলক এখানে জ্ঞান অর্থ কবিযাছেন ও পবে কোথাও বাসনা ও কোথাও বুদ্ধিব অর্থ বুদ্ধিই কবিযাছেন।

॥ ৪০ ॥ আমি এখন তোমাকে যে ধর্ম বা সাংসাবিক জীবনযাত্রা বিধিব কথা বলিব তাহাব কালক্রমে ফলক্ষয হেতু বাব বাব আবম্ভেব আবশ্যকতা নাই বা অনুষ্ঠানেব দোষে সমুদায ফলহানিব কিংবা পাপেব সম্ভাবনা নাই। যাগ যজ্ঞাদিব ফল ক্ষয হইলে স্বর্গ হইতে পতন হয ও অনুষ্ঠানেব ত্রুটিতে যাগযজ্ঞাদি সম্পূর্ণ বিফল হয কিন্তু এ ধর্ম সেরূপ নহে। ইহাব অল্পমাত্রও অনুষ্ঠিত হইলে তুমি শোকতাপ ইত্যাদিব মহৎ ভয হইতে উদ্ধাব পাইবে ॥ ৪০ ॥

পূর্ব্বেব শ্লোকগুলিতে শ্রীকৃষ্ণ বেদপন্থীদেব কথাও বলিযাছেন, কাজেই ২।৩৯ শ্লোকে যে সাংখ্যবুদ্ধিব কথা বলা হইযাছে বেদবাদও তাহাবই অন্তর্গত হইল। অতএব

এষা তেঽভিহিতা সাংখ্যে বুদ্ধির্যোগে ত্বিমাং শৃণু।
বুদ্ধ্যা যুক্তো যযা পার্থ কর্মবন্ধং প্রহাস্যসি ॥ ৩৯
নেহাভিক্রমনাশোঽস্তি প্রত্যবাযো ন বিদ্যতে।
স্বল্পমপ্যস্য ধর্মস্য ত্রাযতে মহতো ভযাৎ ॥ ৪০

এস্থলে সাংখ্য মানে আধুনিক সাংখ্যযোগ মত না বুঝিয়া সাধারণ জ্ঞানীদের কথা বলা হইতেছে বুঝিতে হইবে, নচেৎ স্বীকার করিতে হইবে যে জ্ঞানমার্গ বা সাংখ্যযোগকে ২।৪০ শ্লোকে কর্মযোগের তুলনায় অনেক ছোট করা হইল। যদি ২।৩৯ শ্লোকের আমার ব্যাখ্যা মত হয়, অর্থাৎ বড় বড় জ্ঞানের কথা ছাড়িয়া দাও এই অর্থ ধরা হয়, তবে কোন গোলই থাকে না। পরের শ্লোকগুলিতেও এই ব্যাখ্যা সমর্থিত হইবে।

॥ ৪১ ॥ কুরুনন্দন, এই মার্গ মত চলিলে বুদ্ধি ব্যবসায়াত্মিকা ও একমার্গী হয় অর্থাৎ কি করিতে হইবে তাহা নিশ্চিত ও দৃঢ় রূপে বুঝা যায় ও সেই এক উদ্দেশ্যেই সমস্ত চেষ্টা নিয়োজিত হয় কিন্তু অব্যবসায়ীদের বুদ্ধি বহু শাখা যুক্ত ও অশেষ প্রকারের অর্থাৎ তাহা নানা পথে লইয়া যায় ॥ ৪১ ॥

অব্যবসায়ীদের অর্থাৎ আনাড়ীদের বুদ্ধি নানা দিকে ধাবিত হয়। আসল কাজ তাহাদের দ্বারা সাধিত হয় না কিন্তু ব্যবসায়ী বুদ্ধি মানুষকে একই অভীষ্ট পথে লইয়া যায়। অর্জুন শোক দুঃখের হাত হইতে অব্যাহতি চান। তিনি বেদবাদীদের কথামত চলিলে তাঁহার অভীষ্ট লাভ হইবে না। কিসে নানাপ্রকার ভোগ ঐশ্বর্য লাভ হয় বেদমার্গীরা তাহারই নানা পন্থা দেখাইতে পারেন কিন্তু আসল কথা শোক দূর করার উপায় তাঁহারা জানেন না, অতএব এ বিষয়ে তাঁহারা অব্যবসায়ী।

তিলক এক শব্দের মানে একাগ্র করিয়াছেন ও শ্লোকের অর্থ ভিন্ন প্রকারের করিয়াছেন যথা, হে কুরুনন্দন, এই মার্গে ব্যবসায়বুদ্ধি অর্থাৎ কার্যাকার্যের নির্ণায়ক (ইন্দ্রিয়রূপী) বুদ্ধি এক অর্থাৎ একাগ্র রাখিতে হয়; কারণ যাঁহার বুদ্ধি (এই প্রকার এক) স্থির না হয়, তাঁহার বুদ্ধি অর্থাৎ বাসনা সকল নানা শাখাতে যুক্ত ও অনন্ত (প্রকারের) হয়।

পরের শ্লোকে ভোগৈশ্বর্য ও স্বর্গকামীদের নিন্দা আছে। আমি যে ব্যাখ্যা দিয়াছি তাহা ব্যতীত এই নিন্দার উদ্দেশ্য সন্তোষজনকরূপে উপলব্ধি হইবে না। কৃষ্ণ বলিলেন, তুমি আত্মীয়স্বজনবধে পাপভোগ ও নরকবাসের কথা বলিয়াছিলে ও আমি তোমাকে ধর্মযুদ্ধে স্বর্গলাভের কথা বলিয়াছি। বেদ বা শ্রুতিতে কিসে স্বর্গলাভ ও কিসে নরকবাস হয় ইত্যাদির উল্লেখ আছে। বেদনির্দিষ্ট স্বর্গলাভেও তোমার

ব্যবসায়াত্মিকা বুদ্ধিরেকেহ কুরুনন্দন।
বহুশাখা হ্যনন্তাশ্চ বুদ্ধয়োঽব্যবসায়িনাম্॥ ৪১

শোকদুঃখেব আত্যন্তিক নিবৃত্তি হইবে না, অতএব যাহাবা বেদেব কথা বলিযা তোমার মনকে ইতস্তত বিক্ষিপ্ত করিতেছে তাহাদেব কথা শুনিও না। আমি তোমাকে এমন এক মার্গ নির্দেশ করিব যাহাতে তোমাব অভীষ্ট ফল লাভ হইবে।

উপবে উক্ত অর্থ মনে রাখিলে বুঝা যাইবে, কেন শ্রীকৃষ্ণ বেদবাদীদেব অব্যবসায়ী ও বহুশাখা বুদ্ধিযুক্ত বলিয়াছেন। নচেৎ হঠাৎ বেদনিন্দার কোন কাবণ খুঁজিয়া পাওযা যায না।

॥ ৪২ - ৪৪ ॥ পার্থ, বেদবাদে নিরত ব্যক্তিগণ মনে করেন যে, বেদের উপদেশ বহির্ভূত অপব কিছুই করণীয নাই, এই মতাবলম্বীরা নানা পুষ্পিত বাক্যে নানা বৈদিক ক্রিযার মাহাত্ম্য বর্ণনা কবেন। কামনাময স্বর্গাভিলাষী এই অজ্ঞানীবা ভোগৈশ্বর্যেব লোভ দেখাইযা ভোগৈশ্বর্যকামী ব্যক্তিদেব চিত্ত মোহিত কবেন, ফলে তাহাদেব পুনঃ পুনঃ জন্মগ্রহণ করিতে হয এবং তাহাদেব বুদ্ধি নিশ্চিত পথ নির্দেশ কবিতে পাবে না এবং একাগ্রও হয না ॥ ৪২ - ৪৪ ॥

এই শ্লোকেব সমাধি শব্দেব অর্থ ২।৫৩ শ্লোকেব ব্যাখ্যায় দ্রষ্টব্য।

বেদবাদীদেব বাক্যে মোহিত হইযা যাহারা নানাপ্রকাব সুখৈশ্বর্যেব প্রতি ধাবিত হয, সমাধিসাধনে তাহাদেব ব্যবসায়বুদ্ধিলাভ হয না অর্থাৎ তাহাবা শ্রেয স্থিব কবিতে পাবে না এবং তাহাদেব মন একনিষ্ঠ হয না। ইহাই বলা উদ্দেশ্য।

গীতাতেই যে কেবল বেদনিন্দা আছে তাহা নহে। এই শ্লোকগুলির অনুরূপ ভাব মুণ্ডক উপনিষদে ১।২।৭-৮,১০ শ্লোকগুলিতে দেখিতে পাওযা যায। যথা,

প্লবা হ্যেতে অদৃঢা যজ্ঞরূপা অষ্টাদশোক্তমববং যেষু কর্ম।
এতচ্ছ্রেযো যেঽভিনন্দন্তি মূঢাঃ জরামৃত্যুং তে পুনবেবাপিযন্তি ॥

যামিমাং পুষ্পিতাং বাচং প্রবদন্ত্যবিপশ্চিতঃ।
বেদবাদবতাঃ পার্থ নান্যদস্তীতিবাদিনঃ ॥ ৪২
কামাত্মানঃ স্বর্গপবা জন্মকর্মফলপ্রদাম্।
ক্রিযাবিশেষবহুলাং ভোগৈশ্বর্যগতিং প্রতি ॥ ৪৩
ভোগৈশ্বর্যপ্রসক্তানাং তযাপহৃতচেতসাম্।
ব্যবসাযাত্মিকা বুদ্ধিঃ সমাধৌ ন বিধীযতে ॥ ৪৪

অবিদ্যাযামন্তবে বর্তমানাঃ স্বযং ধীবাঃ পণ্ডিতম্মন্যমানাঃ।
জঙ্ঘন্যমানাঃ পবিযন্তি মূঢ়াঃ অন্ধেনৈব নীযমানা যথান্ধাঃ॥
ইষ্টাপূর্তং মন্যমানা ববিষ্ঠং নান্যচ্ছ্রেযো বেদয়ন্তে প্রমূঢ়াঃ।
নাকস্য পৃষ্ঠে তে সুকৃতেঽনুভূত্বেমং লোকং হীনতবং বাবিশন্তি॥

অর্থাৎ, এই অষ্টাদশাঙ্গ অর্থাৎ ষোড়শ পুবোহিত, যজমান ও তৎপত্নী এই অষ্টাদশাশ্রয় যজ্ঞরূপ ভেলাসমূহ, যাহাতে শাস্ত্র কর্তৃক অশ্রেষ্ঠ কর্ম উক্ত হইযাছে, এই সমস্ত অদৃঢ়, যে সকল মূর্খ ব্যক্তি ইহাকে শ্রেয মনে কবিযা প্রশংসা কবে, তাহারা পুনবায জবামৃত্যু প্রাপ্ত হয। ৭।

যাহাবা অজ্ঞানতায অবস্থিত অথচ আপনাদিগকে বুদ্ধিমান ও পণ্ডিত বলিযা মনে কবে, সেই সকল মূঢ ব্যক্তিবা জবা বোগাদি অনর্থসমূহ দ্বাবা অতিশয পীড্যমান হইয়া অন্ধ কর্তৃক নীবমান অন্ধদিগেব ন্যায পবিভ্রমণ কবে। ৮।

অজ্ঞানী লোকেবা ইষ্ট অর্থাৎ যাগাদি কর্ম ও পূর্ত অর্থাৎ বাপী কূপ খননাদি কর্মকে প্রধান মনে কবে এবং অন্য শ্রেয জানে না। (নান্যদস্তীতি বাদিনঃ—গীতা, ২।৪২) তাহাবা নিজ পুণ্যকর্মলব্ধ স্বর্গেব উপবিস্থানে কর্মফল অনুভব কবিযা পুনবায এই লোক কিংবা ইহা অপেক্ষা হীনতব লোকে প্রবেশ কবে। ১০। (সীতানাথ তত্ত্বভূষণ)

॥ ৪৫ - ৪৬ ॥ বেদ ত্রিগুণবিষযক এবং যতক্ষণ ত্রিগুণ আছে ততক্ষণ শোক তাপেব হাত হইতে উদ্ধাব নাই। অতএব তুমি বেদেব কথা ছাড়িযা দিযা ত্রিগুণাতীত হও। ত্রিগুণাতীত হইতে হইলে তুমি নির্দ্বন্দ্ব অর্থাৎ বাগদ্বেষ, সুখদুঃখ ও শীতোষ্ণাদিরূপ যে দ্বন্দ্ব, নির্যোগক্ষেম অর্থাৎ অপ্রাপ্ত বস্তুব প্রাপ্তি ইচ্ছারূপ যে যোগ ও প্রাপ্ত বস্তুব বক্ষাকরণরূপ যে ক্ষেম, তাহার অতীত ও নিত্যসত্ত্বস্থ অর্থাৎ নিত্য সত্ত্বগুণে প্রতিষ্ঠিত ও আত্মজ্ঞানবান হও। বেদেব শিক্ষা ছাড়িযা দিলেও তোমাব কোনই ভাবনা নাই। সর্বত্র জলপ্লাবিত হইলে কূপেব যেমন আবশ্যকতা

ত্রৈগুণ্যবিষযা বেদা নিস্ত্রৈগুণ্যো ভবার্জুন।
নির্দ্বন্দ্বো নিত্যসত্ত্বস্থো নির্যোগক্ষেম আত্মবান্॥ ৪৫
যাবানর্থ উদপানে সর্বতঃ সংপ্লুতোদকে।
তাবান্ সর্বেষু বেদেষু ব্রাহ্মণস্য বিজানতঃ॥ ৪৬

থাকে না সেইরূপ আমাব উপদেশ মত চলিয়া ব্রহ্মজ্ঞান লাভ হইলে বেদেব আবশ্যকতা থাকিবে না॥ ৪৫ - ৪৬॥

দ্বন্দ্ব অর্থে বাগ দ্বেষ, সুখ দুঃখ, শীত গ্রীষ্ম প্রভৃতি পবস্পব বিবোধী অবস্থা। ক্ষুধাতৃষ্ণাকেও অনেক সময় দ্বন্দ্ব বলা হয। ব্রাহ্মণ অর্থে ব্রহ্মবিৎ। ত্রিগুণ সম্বন্ধে পবে আলোচনা কবিব। গীতায ৮। ২৮ শ্লোকেও এই ভাবেব কথা আছে,

বেদেষু যজ্ঞেষু তপঃসু চৈব
দানেষু যৎ পুণ্যফলং প্রদিষ্টম্।
অত্যেতি তৎ সর্বমিদং বিদিত্বা
যোগী পরং স্থানমুপৈতি চাদ্যম্॥ ৮।২৮

অর্থাৎ, বেদে যজ্ঞে তপস্যায ও দানে যে পুণ্যফল দেখান হইযাছে ইহা জানিলে যোগী সে সমুদয অতিক্রম করিযা আদ্য পবম স্থান লাভ করেন।

॥ ৪৭॥ কর্মেই তোমাব অধিকাব, ফলে কদাচ নহে, কর্মফলেব হেতু হইও না অর্থাৎ এমন ভাবে কর্মানুষ্ঠান করিও না যাহাতে বন্ধনপ্রদ কর্মফল উৎপন্ন হয, কর্ম করিব না এমন আগ্রহও যেন তোমাব না হয॥ ৪৭॥

এই শ্লোকের প্রথমার্ধে যে ফল শব্দ আছে তাহাব অর্থ কর্মেব সিদ্ধিরূপ ফল এবং দ্বিতীযার্ধেব কর্মফলহেতু শব্দেব অন্তর্গত ফল শব্দেব অর্থ বন্ধনরূপ ফল। আসক্তি লইযা কর্ম কবিলে সিদ্ধিরূপ ফল লাভ হউক বা না হউক, বন্ধনরূপ কর্মফল ভোগ কবিতে হয়। অকর্ম অর্থে কর্মত্যাগ।

তোমার কর্মেব অধিকাব, ফলেব অধিকাব নাই, হঠাৎ এ কথা কেন বলিলেন এবং ইহাব সহিত পূর্ববর্তী শ্লোকেব সংগতিই বা কি? হিতলাল মিশ্র বলেন, যদি এমত বল তবে সমস্ত কর্মেব ফল সকল পবমেশ্বব আবাধনাব দ্বাবা সিদ্ধ হইবেক, এই বিবেচনায ভগবদাবাধনাতে প্রবৃত্ত হই, অন্য কর্ম কবিবাব প্রযোজন কি? এই আশঙ্কা কবিযা তাহা নিবাবণপূর্বক সিদ্ধান্ত কবিতেছেন। তিলক বলেন, এক্ষণে জ্ঞানী ব্যক্তিব যাগযজ্ঞ প্রভৃতি কর্মেব কোন প্রযোজন না থাকায কেহ কেহ এই

কর্মণ্যেবাধিকাবস্তে মা ফলেষু কদাচন।
মা কর্মফলহেতুর্ভূর্মা তে সঙ্গোঽস্ত্বকর্মণি ॥ ৪৭

যে অনুমান করেন যে, এই সকল কর্ম জ্ঞানী ব্যক্তি কবিবেন না, সমস্ত পরিত্যাগ করিবেন, এই কথা গীতাব সম্মত নহে।

আমাব মতে শ্লোকেব অর্থ অন্যরূপ হইবে। পূর্ববর্তী শ্লোকে শ্রীকৃষ্ণ বলিযাছেন, অর্জুন, তুমি বেদবিহিত ভোগৈশ্বর্য-ফলপ্রদ কর্মের আচবণ করিও না। ত্রিগুণবিষযক বেদেব উপবে উঠ। ব্রহ্মজ্ঞানীব বেদে আবশ্যকতা নাই। এই শ্লোকে সেই কথাই অন্য প্রকাবে বুদ্ধিদ্বাবা বুঝাইতে চেষ্টা করিতেছেন। শ্রীকৃষ্ণ বলিলেন, দেখ ফলাফল অনিশ্চিত, তাহা মনুষ্যের অধিকাবে বা আয়ত্তে নহে; বেদবিহিত কর্মেরও ফলাফলেব নিশ্চযতা নাই। ফল আশা করিয়া যে কর্ম করে, কোনও কাবণে সেই ঈপ্সিত ফললাভ না হইলে তাহাকে দুঃখ পাইতে হয। অতএব তুমি ফলেব আশা বাখিযা কোন কাজ কবিও না। এমনও মনে কবিও না যে, ফলেব আশা যদি নাই বহিল তবে কাজ কবিযা লাভ কি? কাজের সমস্ত আগ্রহ পবিত্যাগ করাই ভাল। সঙ্গ মানে আমি জোড, আসক্তি বা আগ্রহ ধবিযাছি। ২।৬২ শ্লোকেও সঙ্গ কথা আছে। সেখানেও এই মানেই করিব। ব্যাখায আমি শ্লোকেব অর্থ পরিষ্কাব কবিযা বুঝাইবাব জন্য শ্লোকে যাহা নাই এমন কথাও বলিলাম। কর্মফলে তোমাব অধিকার নাই, এখানে অধিকাব মানে শাস্ত্রীয অধিকাব বা ধর্মের অধিকার বা moral right নহে। কর্মফলে অধিকার নাই মানে তাহা সাধনায়ত্ত নহে। কর্মেব সম্যক অনুষ্ঠান সত্ত্বেও ফললাভ না হইতে পারে। ১৮।১৪ শ্লোকে কৃষ্ণ বলিতেছেন যে, কর্মেব সিদ্ধি পাঁচটী কাবণের উপর নির্ভব কবে, যথা (১) অধিষ্ঠান বা যে দ্রব্য লইযা কর্ম (object), (২) কর্তা (subject), (৩) কবণ বা সাধন দ্রব্য (instrument), (৪) চেষ্টা বা সাধন দ্রব্য উপযুক্ত ভাবে ব্যবহারেব ক্ষমতা (exertion and capacity) এবং দৈব (unknown factor)। এই কারণ বা factorগুলিব মধ্যে দৈব একেবারেই অধিকাবের বাহিরে। এই শ্লোকেব বিশদ আলোচনা যথাস্থানে করিব।

॥ ৪৮ - ৪৯ ॥ ধনঞ্জয, আসক্তি ত্যাগ করিবা সফলতা বিফলতায সমজ্ঞান

যোগস্থঃ কুরু কর্মাণি সঙ্গং ত্যক্ত্বা ধনঞ্জয়।
সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে ॥ ৪৮

হইযা যোগ আশ্রয কবিযা কর্ম সকল কব, সমত্বকে যোগ বলে। ধনঞ্জয়, বুদ্ধিযোগ হইতে দূবে থাকিলে বা বিচ্ছিন্ন হইলে কর্ম নিকৃষ্টই হয, অতএব বুদ্ধিব শরণ লও, কর্ম-বন্ধনরূপ ফলপ্রদ কর্মেব অনুষ্ঠাতৃগণ কৃপাব পাত্র ॥ ৪৮ - ৪৯ ॥

ফললাভেব আগ্রহ পবিত্যাগ কবিষা যোগস্থ হইযা কর্ম কব। এখানে যোগস্থ কথায ধ্যানস্থ বা রাজযোগ বা হঠযোগ প্রভৃতি উদ্দিষ্ট হয নাই। যোগেব সাধাবণ প্রচলিত অর্থ এখানে ধবিলে চলিবে না। পাছে এইরূপ ভুল হয়, সে জন্য শ্রীকৃষ্ণ এই শ্লোকেব দ্বিতীয পাদে এবং ২।৫০ শ্লোকে যোগ শব্দের সংজ্ঞার্থ নির্দেশ কবিযাছেন। কর্মেব সিদ্ধি বা অসিদ্ধি উভযকে সমান মনে কবিয়া কাজ কবাব নাম যোগস্থ হইয়া কর্ম কবা। ২।৫৩ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য।

আমাব মতে ২।৪৯ শ্লোকেব অন্বয এইরূপ হইবে, ধনঞ্জয, বুদ্ধিযোগাৎ দূবেণ (হেত্বর্থে তৃতীযা) কর্ম অবরং হি, (তস্মাৎ) বুদ্ধৌ শবণমন্বিচ্ছ। ফলহেতবঃ কৃপণাঃ। এখানে দূব শব্দ অব্যয না হইযা বিশেষ্যরূপে প্রযুক্ত হইযাছে। বিশেষ্যরূপে দূব শব্দেব প্রযোগ মহাভাবতেব অপব স্থানে, শতপথ ব্রাহ্মণে এবং কাব্যেও দেখা যায। মুণ্ডক ৩।১।৭ শ্লোকে আছে 'দূবাৎ সুদূবে'; এখানেও দূর শব্দ বিশেষ্য পদ। সাধাবণ প্রচলিত অর্থ অন্যরূপ। বুদ্ধিযোগ অপেক্ষা কাম্য কর্ম অত্যন্ত নিকৃষ্ট অথবা কর্ম অপেক্ষা বুদ্ধিব সাম্যযোগ শ্রেষ্ঠ ইত্যাদি। আমাব ব্যাখ্যায বুদ্ধি কথাটাব সোজাসুজি মানে ধবিযাছি।

॥ ৫০ - ৫৩ ॥ যে বুদ্ধিযুক্ত হইযা ফলাফলে সমজ্ঞান রাখিযা কর্ম কবে সে পাপ পুণ্যেব ঊর্ধ্বে উঠে। অতএব যোগযুক্ত হও। যোগ আর কিছুই নহে, উপযুক্তভাবে কর্ম কবিবাব কৌশল মাত্র। কর্ম কবিবার উপযুক্ত বুদ্ধিলাভ হইলে মনীষীবা কর্মজনিত ফল ত্যাগ কবিযাই জন্মবন্ধ হইতে মুক্ত হইযা অনামষ পদ প্রাপ্ত

দূবেণ হ্যববং কর্ম বুদ্ধিযোগাদ্ ধনঞ্জয়।
বুদ্ধৌ শ্রণমন্বিচ্ছ কৃপণাঃ ফলহেতবঃ॥ ৪৯
বুদ্ধিযুক্তো জহাতীহ উভে সুকৃতদুষ্কৃতে।
তস্মাদ্ যোগায যুজ্যস্ব যোগঃ কর্মসু কৌশলম্॥ ৫০
কর্মজং বুদ্ধিযুক্তা হি ফলং ত্যক্ত্বা মনীষিণঃ।
জন্মবন্ধবিনির্মুক্তাঃ পদং গচ্ছন্ত্যনামযম্॥ ৫১

হন। তোমাব বুদ্ধি যখন মোহরূপ কালুষ্য হইতে মুক্ত হইবে তখন তুমি যাহা কিছু শুনিযাছ বা যাহা কিছু শুনিবে সকল বিষযেই নির্বেদ অর্থাৎ সুখ দুঃখ বোধহীন হইবে। শ্রুতিব অমুক কর্মের অমুক ফল, অমুকে পাপ, অমুকে পুণ্য, এই সকল কথায় তোমাব বুদ্ধি বিকল হইযাছে ও ইতস্তত ধাবমান হইতেছে। শ্রুতি অনুযাযী জীবনযাত্রা নির্বাহের চেষ্টা না করিযা বুদ্ধিকে স্থির ও নিশ্চল কব। এইরূপ স্থিরবুদ্ধি হইলে সমাধিতে অচলা স্থিতি লাভ করিবে ও তখন যোগপ্রাপ্তি ঘটিবে ॥ ৫০ – ৫৩ ॥

৫১ শ্লোকে অনাময় পদ শব্দেব অর্থ সর্বপ্রকাব বোগ অর্থাৎ উপদ্রব বহিত ব্রহ্মপদ। মোহ শব্দেব অর্থ অন্যায় আসক্তি, কলিল কথাব অরণ্য অর্থ না কবিযা শংকরানুযাযী কালুষ্য কবিযাছি। শ্বেতাশ্বতব উপনিষদে পঞ্চম অধ্যায়ে ১৩ শ্লোকে কলিল কথা আছে। এ স্থলে কলিলের সংগত অর্থ অবিদ্যা বলিযা মনে হয়। যথা,

অনাদ্যনন্তং কলিলস্য মধ্যে বিশ্বস্য স্রষ্টাবমনেকরূপম্।
বিশ্বস্যৈকং পরিবেষ্টিতাবং জ্ঞাত্বা দেবং মুচ্যতে সর্বপাশৈঃ ॥

অর্থাৎ, অনাদি অনন্ত অবিদ্যা মাঝে বিশ্বেব স্রষ্টা বহুরূপে রাজে
বিশ্বেব এক পবিবেষ্টিতারে, জানিলে সর্ব পাশ বিদাবে।

গীতার ২।৩৯-৫৩ শ্লোকগুলিতে যে যোগ ও যে সমাধিব কথা আছে তাহা পাতঞ্জল যোগ ও তদন্তর্গত সমাধি নহে। দ্বিতীয় অধ্যাযে যে যোগ বিবৃত হইয়াছে তাহা শ্রীকৃষ্ণ প্রতিপাদিত বুদ্ধিযোগ। এই যোগকে কৃষ্ণ ধর্ম নামে অভিহিত কবিয়াছেন অর্থাৎ শ্রীকৃষ্ণেব বুদ্ধিযোগ জীবনযাত্রা নির্বাহেব এক বিশেষ আচার পদ্ধতি ॥ ২।৪০ ॥ ফলাফলে সমবুদ্ধি হইযা অনাসক্ত চিত্তে কর্মফলের বন্ধন এড়াইয়া একমার্গী বুদ্ধির সাহায্যে কর্ম করিবাব কৌশলই এই যোগ। বুদ্ধিকে নানা দিকে দৌড়াইতে না দিয়া একমার্গী কবাকেই এই যোগেব সমাধি বলা হইযাছে। অর্জুনের

যদা তে মোহকলিলং বুদ্ধির্ব্যতিতবিষ্যতি।
তদা গন্তাসি নির্বেদং শ্রোতব্যস্য শ্রুতস্য চ ॥ ৫২
শ্রুতিবিপ্রতিপন্না তে যদা স্থাস্যতি নিশ্চলা।
সমাধাবচলা বুদ্ধিস্তদা যোগমবাপ্স্যসি ॥ ৫৩

প্রশ্নেব উত্তরে শ্রীকৃষ্ণ সমাধিযুক্ত স্থিতপ্রজ্ঞের যে লক্ষণসমূহ বলিযাছেন তাহাতেও সমাধির এই অর্থ পরিস্ফুট হইবে। স্থিতবুদ্ধি সমাধিপ্রাপ্ত হইযা জড়বৎ অবস্থান করেন না, তিনি নিস্পৃহ, নির্মম, নিরহংকাব হইযা বিচরণ করেন, এই অবস্থাকে ব্রাহ্মী স্থিতি বলা হইযাছে ও ইহা হইতেই ব্রহ্মনির্বাণ লাভ হয। ২।৬১ শ্লোকেব ব্যাখ্যা দ্রষ্টব্য।

বেদেব নিন্দা কবিযা ভগবান শ্রীকৃষ্ণ নিজের বক্তব্য শেষ কবিলেন ॥ ২।৫৩ ॥ শ্রীকৃষ্ণেব বেদের উপর এই আক্রোশ কেন? পূর্ববর্তী শ্লোকেও এই আক্রোশ দেখা গিযাছে। ইহার উত্তবে অধিকাংশ ব্যাখ্যাকারই বলেন যে, সমগ্র শ্রুতিকে নিন্দা কবা শ্রীকৃষ্ণের উদ্দেশ্য নহে। যে সকল শ্রুতিবচনে স্বর্গ ফলাদির উল্লেখ আছে কেবল সেই সকলেই শ্রীকৃষ্ণেব উক্তি প্রযোজ্য। আমাব মতে শ্রীকৃষ্ণের বেদ নিন্দাব উদ্দেশ্য এই যে, বেদকে জীবনযাত্রার প্রদর্শক করিও না। বুদ্ধিকে জীবনযাত্রার নিযামক কব। অর্জুনকে শ্রীকৃষ্ণ যে উপদেশ দিলেন তাহাব সাব মর্ম দাঁড়াইতেছে এই যে, বেদোক্ত ক্রিয়াকলাপের বশীভূত না হইযা সহজ বুদ্ধিতে নিজেব জীবনযাত্রা নির্বাহ কবিবাব চেষ্টা কব। উপযুক্ত বুদ্ধিদ্বারা চালিত হইলে তুমি ধর্মাধর্ম পাপপুণ্যেব উপবে উঠিবে ও সংসাবেব সর্বকষ্ট হইতে মুক্ত হইযা ব্রহ্মলাভ কবিবে। জীবনযাত্রা বিধির অলৌকিক ভিত্তি ( religious code of life ) না মানিযা বুদ্ধিব উপব ( rational code of life ) নির্ভব কর।

এই ব্যাখ্যা হযত অনেকেব অনুমোদিত হইবে না কিন্তু সমস্ত শ্লোকগুলিব সংগতির প্রতি লক্ষ্য রাখিলে ইহার যাথার্থ্য উপলব্ধি হইবে।

দ্বিতীয অধ্যাযে ৫৩ শ্লোক পর্যন্ত শ্রীকৃষ্ণ যাহা বলিলেন, তাহাব ভাবার্থ বিচার্য। কৃষ্ণ যখন অর্জুনকে সাংখ্যবুদ্ধি বলিতেছিলেন তখন বাব বার বলিতেছিলেন, ন শোচিতুমর্হসি, কাবণ অর্জুনেব দুঃখ দূব করাই উদ্দেশ্য। অতএব আশা করা যাইতে পাবে যে, যখন তিনি নিজেব প্রিয ও অনুমোদিত যোগবুদ্ধিব ব্যাখ্যা কবিলেন তখন নিশ্চযই দুঃখ দূব করিবার উপায়ও দেখাইলেন। ২।৫২ শ্লোকে শ্রীকৃষ্ণ বলিলেন, তাঁহাব নির্দিষ্ট মার্গে কেবল যে আত্মীয বধ ও যুদ্ধজনিত শোক তাপ দূব হইবে তাহা নহে কিন্তু বুদ্ধি স্থিব হইলে তাবৎ সাংসাবিক বিষযে নির্বেদ প্রাপ্তি হইবে। কথাটা অত্যন্ত অদ্ভুত। এজন্যই অর্জুনেব মনে প্রশ্ন উঠিল, স্থিরবুদ্ধি বা স্থিতপ্রজ্ঞ কি প্রকাব ব্যক্তি। পবে তাহা বর্ণিত হইযাছে। যুদ্ধ কবিব না বলিযা অর্জুন যে সব আপত্তি

করিয়াছিলেন, যথা আত্মীয় বধে শোক ও পাপ, সমাজে ব্যভিচার, নরকবাস ইত্যাদি, তাহাতে বোঝা যায় যে, তিনি বেদবিহিত ও সাধারণ জ্ঞানী ব্যক্তিদের নির্দিষ্ট লোকযাত্রা বিধির বশে চলিতেছিলেন। কৃষ্ণ বলিলেন, ভোগৈশ্বর্যের দিকেই বেদের ঝোঁক, তাহাতে তুমি বিভিন্ন সুখের পথে চালিত হইবে বটে কিন্তু তাহার দ্বারা সংসার যাত্রার নানাবিধ অবশ্যম্ভাবী শোক দুঃখ কি করিয়া দূর হইবে, এই উপায়ে তুমি যাহা চাও তাহা পাইবে না, আনাড়ীদের মত নানাদিকে বৃথা ঘুরিয়া বেড়াইবে, আসল কাজ হইবে না। আমি যাহা বলিতেছি সেই মত লোকযাত্রা নির্বাহ করিলে সর্বপ্রকার শোক কষ্ট হইতে মুক্তি পাইবে। গীতার অন্যান্য অধ্যায়েও দেখা যাইবে যে এই ব্যাখ্যাই সংগত ব্যাখ্যা।

শ্রীকৃষ্ণ যখন বলিলেন যে, বুদ্ধিযুক্ত হইয়া সকল বিষয় দেখিবার চেষ্টা করিলে নির্বেদ প্রাপ্তি হয়, তখন দুঃখাবিষ্ট অর্জুনের মনে স্বতই প্রশ্ন উঠিল যে, শ্রীকৃষ্ণকথিত স্থিরবুদ্ধি লোক নিশ্চয়ই অদ্ভুত ব্যক্তি হইবে। তাহার লাভালাভ জ্ঞান নাই, শোক দুঃখ নাই, কর্মে আসক্তিও নাই অনিচ্ছাও নাই, এ আবার কি প্রকার। অর্জুনের মনে এখন শোকের বদলে কৌতূহল উঠিয়াছে। অর্জুন জিজ্ঞাসা করিলেন,

॥ ৫৪ ॥ কেশব, সমাধিস্থ অর্থাৎ ব্যবসায়াত্মিকা একমার্গী স্থিতপ্রজ্ঞের বা বা স্থিরবুদ্ধিযুক্ত লোকের লক্ষণ কি? এইরূপ লোক কি সাধারণ লোকের মতই থাকেন, কথাবার্তা ও চলাফেরা করেন, না তাহাদের ব্যবহার অন্য প্রকারের ॥ ৫৪ ॥

সমাধি কথার অর্থ ২।৪৪ ও ৫৩ শ্লোকের অনুযায়ী করিয়াছি। অর্জুনের প্রশ্নে শ্রীকৃষ্ণ যে উত্তর দিলেন সমস্ত গীতার তাহাই সার কথা। পরবর্তী অধ্যায়সমূহে কি করিয়া এই স্থিতপ্রজ্ঞের অবস্থায় পোঁছিতে পারা যায়, শ্রীকৃষ্ণ তাহাই বলিয়াছেন। ২।৫৫ হইতে ২।৭২ পর্যন্ত অর্থাৎ দ্বিতীয় অধ্যায়ের শেষ পর্যন্ত স্থিতপ্রজ্ঞের কথা আছে। এই শ্লোকগুলির পৃথক পৃথক ব্যাখ্যা করিয়া পরে ইহাদের সারাংশ উদ্ধৃত করিব। তাহা পাঠ করিলে বুঝা যাইবে যে, পরবর্তী তৃতীয় অধ্যায়ের বক্তব্য কেন আসিয়াছে।

অর্জুন উবাচ

স্থিতপ্রজ্ঞস্য কা ভাষা সমাধিস্থস্য কেশব।
স্থিতধীঃ কিং প্রভাষেত কিমাসীত ব্রজেত কিম্॥ ৫৪

॥ ৫৫ - ৫৮ ॥ যাঁহাব মনোগত সমস্ত কামনাব বিষয ত্যাগ হইযাছে এবং যিনি আপনাতে আপনি তুষ্ট, যাঁহাব দুঃখে কষ্ট নাই, সুখে আসক্তি নাই, কোনও বিষযে স্পৃহা নাই, ভয নাই, ক্রোধ নাই, যিনি সর্বত্র স্নেহবর্জিত, নিজের ইষ্টানিষ্টে আগ্রহান্বিত বা বিরক্ত হন না, তিনি স্থিতপ্রজ্ঞ মুনি, তাঁহাবই বুদ্ধি প্রতিষ্ঠিত হইযাছে। কচ্ছপ যেরূপ নিজ অঙ্গ প্রত্যঙ্গাদি শবীবেব মধ্যে গুটাইযা লইযা বহিঃশত্রুব হস্ত হইতে আত্মরক্ষা কবিয়া নিজেব আববণেব মধ্যে স্থিব থাকে, সেইরূপ যিনি ইন্দ্রিয-বিষযসমূহ হইতে ইন্দ্রিয়গুলিকে গুটাইযা লইতে পাবেন তাঁহার বুদ্ধি প্রতিষ্ঠিত বা স্থিব হইযাছে ॥ ৫৫ - ৫৮ ॥

গীতায ৫৫ শ্লোকেব কাম শব্দেব অর্থ কামনাব বস্তু। ২।৭০ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য। কঠোপনিষদে আছে,

পবাঞ্চি খানি ব্যতৃণৎ স্বযম্ভূস্তস্মাৎ পরাঙ্ পশ্যতি নান্তবাত্মন্।
কশ্চিদ্ধীবঃ প্রত্যগাত্মানমৈক্ষদাবৃত্তচক্ষুবমৃতত্বমিচ্ছন্ ॥
পবাচঃ কামাননুযন্তি বালাস্তে মৃত্যোর্যন্তি বিততস্য পাশম্।
অথ ধীবা অমৃতত্বং বিদিত্বা ধ্রুবমধ্রুবেষ্বিহ ন প্রার্থযন্তে ॥

অর্থাৎ, পরমুখ হ'ল দ্বাব স্বযম্ভূবিধানে, দৃষ্টি পবমুখী, নহে অন্তবাত্মা পানে।
কদাচিৎ কোন ধীর অমৃত সন্ধানে আববিযা চক্ষু দেখে প্রত্যক্ আত্মনে ॥
পব কাম লোভে ধায বালমতি যাব, বিস্তৃত মৃত্যুব পাশে পড়ে বাব বাব।
কিন্তু ধীব জন সদা অমৃতে জানিযা অধ্রুবে না বাঞ্ছা কবে ধ্রুবকে মানিযা ॥

শ্রীভগবান্ উবাচ

প্রজহাতি যদা কামান্ সর্বান্ পার্থ মনোগতান্।
আত্মন্যেবাত্মনা তুষ্টঃ স্থিতপ্রজ্ঞস্তদোচ্যতে ॥ ৫৫
দুঃখেষ্বনুদ্বিগ্নমনাঃ সুখেষু বিগতস্পৃহঃ।
বীতবাগভযক্রোধঃ স্থিতধীর্মুনিরুচ্যতে ॥ ৫৬
যঃ সর্বত্রানভিস্নেহস্তত্তৎ প্রাপ্য শুভাশুভম্।
নাভিনন্দতি ন দ্বেষ্টি তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৫৭
যদা সংহবতে চাযং কূর্মোঽঙ্গানীব সর্বশঃ।
ইন্দ্রিযাণীন্দ্রিযার্থেভ্যস্তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৫৮

অর্থাৎ, স্বযম্ভূ ইন্দ্রিয়-দ্বাব সমূহকে বহির্মুখ করিযা বিধান কবিয়াছেন, সেই জন্য মানুষ বাহিরেব জিনিসিই দেখে, অন্তবাত্মাকে দেখে না। কোনও কোনও ধীব ব্যক্তি অমৃতকামী হইযা বহির্বিষয় হইতে চক্ষুকে আবৃত কবিযা প্রত্যগাত্মাব দর্শন লাভ করেন। বালবুদ্ধি ব্যক্তি বহির্বিষযেব অনুসরণ কবে। তাহাবা বারংবার মৃত্যুব বিস্তীর্ণ পাশবন্ধনে গিয়া পড়ে। ধীর ব্যক্তি অমৃতকে জানিযা সংসাবের অধ্রুব বস্তুসমূহে আকৃষ্ট হন না। কঠেব এই শ্লোক গীতার ২।৫৮ শ্লোকেব একেবাবে অনুরূপ। কঠে স্থিরবুদ্ধিব বদলে ধীর কথা ব্যবহৃত হইযাছে। অতএব বুঝা যায যে এই অধ্যায়ে বুদ্ধি কথাব সোজাসুজি মানে ছাডা তিলক প্রভৃতি ব্যাখ্যাকার কৃত অন্য অর্থ সমীচীন নহে।

শ্রীকৃষ্ণ এই কযটি শ্লোকে বড়ই সব আশ্চর্য কথা বলিতেছেন। স্থিতপ্রজ্ঞের ভয ক্রোধ বা কোনও বিশেষ কামনা নাই। কি কবিলে এই অবস্থা হইতে পাবে শ্রীকৃষ্ণ নিজেই তাহা পবে বলিবেন। উপযুক্ত স্থানে তাহাব আলোচনা করিব। ক্রোধ না হওযা, ভয় না পাওযা অবশ্য ক্রোধ ও ভয চাপিযা বাখা নহে। ভয ক্রোধ ইত্যাদি না থাকার অর্থ আমরা সহজেই বুঝিতে পাবি কিন্তু ইন্দ্রিয়-বিষয় হইতে ইন্দ্রিয়েব প্রত্যাহাব কি তাহার ব্যাখ্যা আবশ্যক। কেহ মনে কবিতে পাবেন যে বিষয়েব উপলব্ধি না হওযাই ইন্দ্রিয়েব প্রত্যাহাব; চোখ বুজলেই বিষয দেখিলাম না, অতএব ইন্দ্রিযেব প্রত্যাহার হইল। ক্লোবোফর্ম প্রযোগে অজ্ঞান কবা হইল ও তাহার ফলে বহির্জগতেব কোন জ্ঞানই রহিল না, অতএব সমস্ত ইন্দ্রিযেব প্রত্যাহাব হইল। এইরূপ আশঙ্কা কবিযাই শ্রীকৃষ্ণ পবের শ্লোকে বলিলেন,

॥ ৫৯ ॥ নিবাহাবী পুরুষেব ইন্দ্রিবসকল অশক্ত হইলে বিষযের জ্ঞান হয় না কিন্তু মনের বিষযবাসনা থাকিযা যায; পবম তত্ত্ব উপলব্ধি করিলে বিষয ও তাহাব বাসনা উভয়ই চলিয়া যায ॥ ৫৯ ॥

এই শ্লোকে নিরাহাব কথাব অর্থ যে খাওযা পবিত্যাগ করিযাছে। ইহাই সহজ অর্থ। না খাইলে ক্রমে দুর্বলতায মানুষকে অজ্ঞান কবে ও তখন বিষয উপলব্ধি

বিষযা বিনিবর্তন্তে নিরাহারস্য দেহিনঃ।
রসবর্জং বসোঽপ্যস্য পরং দৃষ্ট্বা নিবর্ততে॥ ৫৯

হয না। শংকব নিরাহারেব অর্থ কবেন অনাহারবত আতুব এবং বিষয়োপভোগ-পরাঙ্মুখ ক্লেশকর তপস্যানিরত মূর্খ।

ছান্দোগ্য উপনিষদে এ বিষয়ে একটি প্রসিদ্ধ উদাহরণ আছে। শ্বেতকেতু পিতৃআজ্ঞায় পঞ্চদশ দিবস উপবাসী ছিলেন। পরে যখন পিতা তাঁহাকে বেদমন্ত্র আবৃত্তি করিতে বলিলেন তখন অনাহাবে দুর্বল শ্বেতকেতু অপাবক হইয়া উত্তর করিলেন, এ সমুদায আমার নিকট প্রতিভাত হইতেছে না। শ্বেতকেতু ভোজন কবিলে তাহার স্বাভাবিক ক্ষমতা ফিরিযা আসিল।

বিষযভোগে অক্ষমতা ইন্দ্রিয়ের প্রত্যাহাব নহে। তবে এই সংহরণ বা প্রত্যাহাব কি? কি উপায়ে ইহা হইতে পাবে তাহা এখানে আলোচনা কবিব না। ব্যাপারটা কি তাহাই বলিব।

ইন্দ্রিবের সহিত বিষযেব সংযোগে বিষযজ্ঞান উৎপন্ন হয়। হাত দিযা ববফ ছুঁইলাম, একটা ঠাণ্ডা জিনিসের বোধ হইল। এই বোধকে প্রত্যক্ষ বা perception বলা হয়। প্রত্যক্ষ জ্ঞানের বিশ্লেষণ করিলে দেখা যাইবে যে ইহাতে উপস্থিত অনুভূতি ভিন্ন অপব প্রকারে লব্ধ জ্ঞানও মিশ্রিত আছে। ঠাণ্ডা ভিজা ও শক্ত জিনিস হাতে লাগিলে বলিলাম বরফ ছুঁইয়াছি। ত্বকের দ্বাবা কেবল শৈত্যানুভূতি ও কঠিন বস্তুর স্পর্শবোধ পাইযাছি। শৈত্যানুভূতি ও স্পর্শবোধ যে একটা বহির্বস্তু হইতে আসিতেছে ও সে বহির্বস্তুটি যে ববফ, এই জ্ঞান আমাব উপস্থিত অনুভূতিব মধ্যে নাই, তাহা অন্য প্রকারে লব্ধ। অবশ্য আমি ধরিয়া লইতেছি যে কেবল মাত্র স্পর্শ দ্বাবাই বস্তু বিচার করিতেছি, চক্ষে দেখিয়া নহে। প্রত্যক্ষের মধ্যে দুইটি দিক আছে। একটি বহির্বস্তুবিষযক ও অপরটি নিজেব অনুভূতিবিষযক। একটিব বশে বলি ববফ ছুঁইয়াছি ও অপবটিব বশে বলি ঠাণ্ডা লাগিতেছে। এই ঠাণ্ডা লাগাটার মধ্যে বাস্তবিক হিসাবে কোনও বস্তুজ্ঞান নাই। ইহা বাহিবের জিনিস নহে, নিজের অনুভূতি মাত্র। স্পর্শের সম্বন্ধে যে কথা বলিলাম, অন্যান্য ইন্দ্রিয় সম্বন্ধেও সেই কথা খাটে। শব্দেব অনুভূতি ও বাহিরেব শব্দ বা শব্দাযমান বস্তু পৃথক। আলোর অনুভূতি ও আলো জিনিষটা পৃথক, যদিও এ কথা বোঝা সহজ নহে। পবিশিষ্টে 'জ্ঞানেন্দ্রিয' নামক প্রবন্ধ দ্রষ্টব্য। ইন্দ্রিয যদি অনুভূতি ভিন্ন অন্য কিছুই না জানিতে দেয়, তবে বস্তুজ্ঞান আসিল কোথা হইতে? আবার অনুভূতি ব্যতীত বস্তু যে আমাদেব জ্ঞানে আসিতে পাবে তাহা বোঝা

যায় না। অনুভূতি হইতেই যে বস্তুজ্ঞান তাহা মানিলে বিশ্বাস করিতে হয় যে আমার অনুভূতি বহির্বিষয়ে তদাকারাকারিত হইয়া বহির্বস্তুর উপলব্ধি করায়। বহির্বস্তুর সহিত ইন্দ্রিয়ের সংযোগের ফলে অনুভূতির উৎপত্তি হইলেও সেই অনুভূতির কিয়দংশ বহির্বস্তুতে অভিক্ষিপ্ত ( projected ) হইয়া বিষয়-জ্ঞান উৎপন্ন করে। বাহিরের বস্তুর সহিত আমার ত্বকের সংযোগের ফলে আমার শৈত্য অনুভূতি হইল। এই শৈত্যের এক অংশ বাহিরে অভিক্ষিপ্ত হইলে পর বরফ ছুঁইয়াছি বুঝিতে পারিলাম। নচেৎ অনুভূতি অনুভূতি মাত্রই থাকিত। বস্তুর জন্য অনুভূতি, এ কথা বোঝা যাইত না। বৈদান্তিক বলেন যে বহির্বস্তুই নাই। আমারই ভিতরকার অনুভূতি প্রক্ষেপিত হইয়া জগৎ সৃষ্টি করে। বৈদান্তিক আরও বলেন অনুভূতির ভিতরে নানাত্ব নাই। নেহ নানাস্তি কিঞ্চন। নানাত্ববোধও এই প্রক্ষেপণ বা মায়ার ক্রিয়া। আছে কেবল একমাত্র সৎ অদ্বিতীয় বস্তু, এবং এই একমেবাদ্বিতীয় সৎ বস্তুই আমি, আত্মা বা পরমব্রহ্ম। সকল বেদান্তবাদী অবশ্য এ কথা বলেন না। কি করিয়া বস্তুর উৎপত্তি হইল দার্শনিকদের সে সম্বন্ধে বিভিন্ন মত আছে। আমি সে আলোচনা করিব না, আপাতত ধরিয়া লইব বস্তু আছে।

বিষয় হইতে ইন্দ্রিয়ের সংহরণের অর্থ এইবার বুঝা যাইবে। অনুভূতির যে অংশ অভিক্ষেপের ফলে বহির্বস্তুতে গিয়াছে, স্থিতপ্রজ্ঞ কচ্ছপের অঙ্গসংহরণের ন্যায় তাহাই সংহরণ করিতে পারেন। চোখ বুজিয়া হাতে শৈত্যানুভূতি হইলে যাহার বরফ ছুঁইয়াছি মনে না আসিয়া ঠাণ্ডা লাগিতেছে মনে আসে, তাহার ত্বগিন্দ্রিয়ের সংহরণ হইয়াছে। এইরূপে যে সমস্ত ইন্দ্রিয়ই সংহরণ করিতে পারে সেই স্থিতপ্রজ্ঞ। এইরূপ সংহরণ করা বড় সহজ ব্যাপার নহে। চোখ খুলিলেই গাছপালা মানুষ বাড়ি ইত্যাদি সব জিনিসই দেখি। আমার ভিতর কি অনুভূতি হইতেছে সে বিষয়ে লক্ষ্য থাকে না। এই জন্যই কঠোপনিষদে বলা হইয়াছে, স্বয়ম্ভূ ইন্দ্রিয়দ্বার বহির্মুখ করিয়া বিধান করিয়াছেন এবং কোন কোন ধীর ব্যক্তি দৃষ্টিকে অন্তর্মুখ করিতে পারেন। সাধারণের পক্ষে তাহা সম্ভব নহে। সর্বসময়ে সর্বাবস্থায় দৃষ্টি অন্তর্মুখ থাকিলে লোকযাত্রা নির্বাহ হয় না এবং ইহাতে বিপদের কথাও আছে। বাঘের সামনে পড়িয়া যদি নিজের কি অনুভূতি হইতেছে কেবল তাহারই দিকে লক্ষ্য থাকে, তবে সে অবস্থা বিশেষ নিরাপদ নহে। যাঁহার পক্ষে মরা বাঁচা সমান হইয়াছে ও যাঁহার কোন বিশেষ কামনা নাই, কেবল তিনিই এ কাজ করিতে পারেন। এই জন্যই শ্রীকৃষ্ণ প্রথমেই বলিলেন,

প্রজহাতি যদা কামান সর্বান্ পার্থ মনোগতান্, তখনই স্থিতপ্রজ্ঞ হয। এইরূপ অবস্থায থাকিযাও কি করিযা জীবনযাত্রা নির্বাহ হইতে পারে তাহা পবে বিচাব কবিব। কেহ যেন এমন মনে না কবেন, যে কালে কদাচিৎ কোন ধীব ব্যক্তি এই অবস্থায পৌছিতে পাবে, তবে আব সাধাবণেব পক্ষে গীতার উপদেশেব সার্থকতা কি। ইহাবও উত্তব পবে পাওযা যাইবে। শ্রীকৃষ্ণ প্রথমেই বলিযা বাখিযাছেন যে গীতোক্ত ধর্মেব প্রত্যবায নাই এবং স্বল্পমপ্যস্য ধর্মস্য ত্রাযতে মহতো ভযাৎ, অর্থাৎ এই ধর্মেব স্বল্প মাত্রও আচবিত হইলে মহাভয হইতে মুক্তি পাওয়া যায।

সংহবণ কবা যে কত শক্ত তাহা বলিতেছেন।

॥ ৬০ - ৬১ ॥ কৌন্তেয, বিদ্বান ব্যক্তিও এই বিষয়ে যথেষ্ট চেষ্টা কবিলেও ইন্দ্রিয সকল মনকে নিজেব অভিপ্রেত দিকে বলপূর্বক আকর্ষণ কবে। এই সকল ইন্দ্রিযকে যে সংযত কবিযা নিজবশে বাখিতে পাবে ও যে যোগযুক্ত ও মৎপবাযণ হইতে পাবে, তাহাবই প্রজ্ঞা প্রতিষ্ঠিত হইয়াছে ॥ ৬০ - ৬১ ॥

গীতাব ২।৬১ শ্লোকে সংযম ও যুক্ত এই দুই পারিভাষিক শব্দ আছে। পাতঞ্জল যোগে সংযম কথার অর্থ কোন ধ্যেয বস্তুতে ধ্যান, ধারণা ও সমাধিব প্রযোগ। যুক্ত কথাব অর্থ যোগযুক্ত। ২।৫৩ শ্লোকেব ব্যাখ্যায বলিয়াছি, এই অধ্যাযে শ্রীকৃষ্ণ বুদ্ধিযোগ বিবৃত কবিতেছেন, পাতঞ্জল যোগ নহে। গীতার ষষ্ঠ অধ্যাযে পাতঞ্জল যোগেব বিববণ আছে। বুদ্ধিযোগে যোগ শব্দেব অর্থ সিদ্ধি অসিদ্ধিতে সমবুদ্ধি হইযা একাগ্রচিত্তে কর্ম কবিবাব কৌশল, এই যোগে সংযম অর্থে ইন্দ্রিয়গণেব সংহবণ ও তাহাদিগকে বশে রাখা। বুদ্ধিযোগযুক্ত ব্যক্তিই ৬১ শ্লোকে যুক্ত শব্দেব উদ্দিষ্ট। পববর্তী শ্লোকে ধ্যাযতঃ শব্দ আছে, এই ধ্যানও পাতঞ্জল ধ্যান নহে, বিষয ধ্যান অর্থে বিষযেব প্রত্যয বা প্রত্যক্ষানুভূতি। ৬২ শ্লোকে ধ্যান কথাব অর্থ বিচাব কবিযাছি।

ইন্দ্রিযগণকে নিগ্রহ কবাব কথা নাই। নিগ্রহঃ কিং কবিষ্যতি। তাহাদেব বশে আনিতে হইবে বলা হইযাছে অর্থাৎ ইচ্ছামত ইন্দ্রিযগণ বহির্মুখ বা অন্তর্মুখ হয, বশে কথাব ইহাই উদ্দেশ্য। স্থিতপ্রজ্ঞেব অনুভূতিব ক্ষমতা নষ্ট হয না। মৎপব কথার

যততো হ্যপি কৌন্তেয পুরুষস্য বিপশ্চিতঃ।
ইন্দ্রিযাণি প্রমাথীনি হবন্তি প্রসভং মনঃ॥ ৬০

অর্থ আমার দিকে মন। তিলক বলেন, এস্থলে ভক্তিমার্গের আরম্ভ হইল। শ্রীকৃষ্ণ নিজেকে এই প্রথম ভগবান বলিলেন। সাধাবণ হিসাবে কথাটা বডই অহংকাবের কথা। শ্রীকৃষ্ণেব কথাব যথার্থ উদ্দেশ্য বুঝিলে কথাটাকে ভক্তিমার্গেব বা অহংকাবের কথা বলিযা মনে হইবে না। ২।৫১ শ্লোকে বলিযাছেন, বুদ্ধিযুক্ত হইলে অনামষ পদলাভ হয। ২।৫৯ শ্লোকে বলিয়াছেন, বুদ্ধিযুক্ত হইলে পরমতত্ত্ব লাভ হয় ও বিষযবাসনা বহিত হয। বিষযবাসনা বহিত হইলে মন অন্তর্মুখ হয ও তখন আত্মদর্শন হয ও মন আত্মাতেই তৃপ্ত থাকে। আত্মনি এব আত্মনা তুষ্টঃ ॥ ২।৫৫ ॥ ইন্দ্রিয-সংহরণেব-ফলে আত্মদর্শন হয, এ কথা কঠোপনিষদেও আছে দেখাইযাছি। এইজন্য আত্মদর্শন বা নিজেকে জানা, ব্রহ্মদর্শন বা ব্রহ্মকে জানা বা পবমতত্ত্ব বা অনামষ পদলাভ সব একই কথা। মৎপবাযণ হও বলাও যা, নিজেকে জান বলাও তা। ইহাতে কোনই অহংকারের কথা নাই।

বৃহদারণ্যক উপনিষদে আছে ॥ ৪।৪।১৩ ॥, এই গহন শবীরে প্রবিষ্ট আত্মাকে যিনি লাভ করিয়াছেন এবং সাক্ষাৎ করিয়াছেন তিনিই বিশ্বকৃৎ, তিনিই সকলেব কর্তা। স্বর্গাদিলোক তাঁহাবই এবং তিনিই এই সমুদায় লোক। ( সীতানাথ তত্ত্বভূষণ )।

বাজশেখব বসু বলেন,

সিদ্ধপুরুষ ব্রহ্মেব সহিত একত্ব উপলব্ধি কবিযা যখন উপযুক্ত শিষ্যকে জ্ঞানোপদেশ দেন, তখন যদি আব্রহ্মস্তম্ব পর্যন্ত আপনাতে আরোপ কবিযা কথা কহেন, তবে কিছুমাত্র অত্যুক্তি হয না। কোন বিবাট প্রতিষ্ঠান বা সমবাযেব একজন বিশ্বস্ত কর্মী যখন বলেন, আমবা এই করি, এই আমাদেব নিযম, তখন তিনি ঐ প্রতিষ্ঠান আপনাতে আবোপিত কবিযাই কথা কহেন। তিনি প্রতিষ্ঠানেব সহিত সম্পূর্ণ একীভূত নহেন, অঙ্গ মাত্র, সে জন্য 'আমি' বলিতে পাবেন না; অপরাপর অঙ্গেব স্বাতন্ত্র্য অনুভব কবিযা বহুবচনে বলেন, 'আমবা'। কিন্তু ব্রহ্ম অদ্বিতীয sui generis; কোনও প্রতিষ্ঠান, কোনও সত্তা ব্রহ্মেব সহিত উপমেয নহে। বিশ্বেব সহিত, তথা ব্রহ্মেব সহিত একীভূত মানব যদি কেহ থাকেন, তিনি নির্ভযে নির্লজ্জায বলিতে পাবেন, অহং কৃৎস্নস্য জগতঃ প্রভবঃ প্রলযস্তথা ॥ ৭।৬ ॥

তানি সর্বাণি সংযম্য যুক্ত আসীত মৎপবঃ।
বশে হি যস্যেন্দ্রিযাণি তস্য প্রজ্ঞা প্রতিষ্ঠিতা ॥ ৬১

বামমোহোন রায লিখিয়াছেন,

অধ্যাত্মবিদ্যার উপদেশকালে বক্তারা আত্মতত্ত্বভাবে পরিপূর্ণ হইয়া পরমাত্মা স্বরূপে আপনাকে বর্ণন করেন।...অতএব অধ্যাত্ম উপদেশে পরমাত্মাস্বরূপে বক্তার যে কথন, তাহার দ্বারা সেই পরিচ্ছিন্ন ব্যক্তিবিশেষে তাৎপর্য না হইয়া পরমাত্মাই প্রতিপাদ্য হয়েন, ইহার মীমাংসা বেদান্তের প্রথমাধ্যায়ের প্রথম পাদের ৩০ সূত্রে করিয়াছেন।...কৌষীতকি উপনিষদে ইন্দ্র উপদেশ করেন যামের বিজানীহি কেবল আমাকেই জান।...বামদেব কহিতেছেন যে 'আমি মনু হইয়াছি ও সূর্য হইয়াছি' (শ্রুতি)। শ্রীভাগবতে ৩ স্কন্ধে ২৫ অধ্যায়ে ভগবান্ কপিল কহিতেছেন, তাবৎ অন্যকে পরিত্যাগ করিয়া আমি যে বিশ্বস্বরূপ আমাকে যে ব্যক্তি অনন্য ভক্তির দ্বারা ভজন করে তাহাকে আমি সংসার হইতে তারণ করি। এই মীমাংসা তাবৎ অধ্যাত্ম উপদেশে ঋষিরা ও আচার্যেরা করিয়াছেন। (গ্রন্থাবলী, ২৯৫)

বিষ্ণুপুরাণ ২২।৮৫ শ্লোকে আছে,

অহং হরিঃ সর্বমিদং জনার্দনো
নান্যৎ ততঃ কারণকার্যজাতম্।
ঈদৃঙ্‌মনো যস্য ন তস্য ভূয়ো
ভবোদ্ভবা দ্বন্দ্বগদা ভবন্তি॥

অর্থাৎ, আমি হরি, এই সমস্ত জনার্দন, তদ্ভিন্ন কারণকার্যজাত অন্য কিছু নাই, যাঁহার মনে এই ধারণা হয় তাঁহার আর অবিদ্যা হইতে উৎপন্ন দ্বন্দ্বরূপ রোগ হয় না।

প্রশ্ন উঠিতে পারে যে সংহরণের আবশ্যক কি? বিষয় উপলব্ধি হইলেই বা। তাহাতে লাভ বই লোকসান কোথায়? কি কি অবস্থায় বিষয়জ্ঞান দোষের হয়॥ ২।৬২-৬৩॥ এবং কি অবস্থায় বিষয়োপলব্ধিতে দোষ হয় না॥ ২।৬৪-৬৬॥ তাহা দেখাইয়াছেন।

ইন্দ্রিয় বহির্মুখ হইয়া বিষয়ের উপলব্ধি হইলে কি দোষ হইতে পারে, তাহা বলিতেছেন।

॥ ৬২-৬৩॥ বিষয় সমূহের ধ্যান করিতে করিতে পুরুষের তাহাতে সঙ্গ

ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ সঙ্গস্তেষূপজায়তে।
সঙ্গাৎ সংজায়তে কামঃ কামাৎ ক্রোধোঽভিজায়তে॥ ৬২

জন্মে, সঙ্গ হইতে কাম, কাম হইতে ক্রোধ উৎপন্ন হয়, ক্রোধ হইতে সম্মোহ হয়, সম্মোহ হইতে স্মৃতিবিভ্রম, স্মৃতিভ্রংশ হইতে বুদ্ধিনাশ, বুদ্ধিলোপ হইতে বিনাশ হয় ॥ ৬২-৬৩ ॥

এই দুই শ্লোকেব শংকরপ্রমুখ ব্যাখ্যাকাবগণেব ব্যাখ্যায় আমি তৃপ্ত হইতে পাবি নাই। তিলকেব ব্যাখ্যা উদ্ধৃত করিলাম, ইহা শংকবানুযাযী। বিষযেব চিন্তা যে ব্যক্তি কবে, তাহাব এই বিষযসমূহে আসক্তি বাডিযা যায, আবার এই আসক্তি হইতে এই বাসনা উৎপন্ন হয় যে আমাব কাম ( অর্থাৎ ঐ বিষয ) লাভ কবিতে হইবে। এবং ( এই কামেব তৃপ্তি বিষযে বিঘ্ন হইলে ) ঐ কাম হইতেই ক্রোধেব উৎপত্তি হয, ক্রোধ হইতে সম্মোহ অর্থাৎ অবিবেক আসে, সম্মোহ হইতে স্মৃতিভ্রম, স্মৃতিভ্রংশ হইতে বুদ্ধিনাশ এবং বুদ্ধিনাশ হইতে ( পুরুষেব ) সর্বস্ব নষ্ট হয়। এই অর্থ অনুসাবে প্রথমে বিষযচিন্তা, তৎপবে বিষয়াসক্তি বা প্রীতি, তৎপবে বিষযকামনা, তৎপবে ক্রোধ, তৎপবে সম্মোহ অর্থাৎ অবিবেক অর্থাৎ কার্য ও অকার্য বিষযে বিভ্রম, তৎপবে স্মৃতিবিভ্রম অর্থাৎ শাস্ত্র এবং আচার্য কর্তৃক উপদিষ্ট অর্থ বিস্মৃতি এবং শেষে বুদ্ধিনাশ বা কার্যাকার্য বিষযে অবিবেকতা, অবিবেকতা হইতে অন্তঃকবণেব বুদ্ধিনাশ হয়।

শ্লোকে ধ্যান ও সঙ্গ কথা আছে। ধ্যান মানে চিন্তা ধবিলে গোল বাধে। বিষযচিন্তা হইতে বিষয়ে আসক্তি আসে, না আসক্তি হইতে চিন্তা আসে? আসক্তি ও কামনায পার্থক্যই বা কি? আবাব সম্মোহ মানেও কার্যাকার্য বিষযে বিভ্রম, বুদ্ধিনাশ মানেও তাই। এতএব উপবেব ব্যাখ্যায় অর্থ পবিষ্কার হইল না। ইংরাজীতে কথা আছে wish is father to the thought, এখানে কি তাহাব বিপরীত বলা হইল? মনোবিদেরা বলিবেন এবং সাধাবণেও বলিবে, আগে কামনা পরে তদনুযাযী চিন্তা। আমাব মতে বিষযধ্যান মানে বিষযচিন্তা নহে, বিষযবোধ বা perception or cognition। পূর্বেব শ্লোকে ইন্দ্রিয-সংহবণেব কথা বলা হইযাছে। বিষযেব সহিত ইন্দ্রিযেব যোগই বিষযধ্যান বলিযা ধবিলে পূর্বেব শ্লোকের সহিত অর্থের সংগতি থাকে। ১৩।২৫ শ্লোকে ধ্যান কথা আছে। সেখানে শংকর মানে কবিযাছেন তৈল ধাবাবৎ সন্ততোঽবিচ্ছিন্ন প্রত্যযো ধ্যানম্ অর্থাৎ তৈলধাবার ন্যায অবিচ্ছিন্ন মনোবৃত্তিই

ক্রোধাদ্ভবতি সম্মোহঃ সম্মোহাৎ স্মৃতিবিভ্রমঃ।
স্মৃতিভ্রংশাদ্‌বুদ্ধিনাশো বুদ্ধিনাশাৎ প্রণশ্যতি ॥ ৬৩

ধ্যান। মনোবৃত্তি মাত্রই চিন্তন নহে। বহির্বিষয়-সংস্পর্শে বস্তুব প্রত্যয হয। এই প্রত্যয ইচ্ছাকৃত নাও হইতে পাবে। বার বাব বস্তুব প্রত্যয হইতে থাকিলে তাহাতে অবিচ্ছিন্নতা আসে ও তখন সেইরূপ প্রত্যযকে ধ্যান বলা যায। পাতঞ্জল যোগসূত্রে ধ্যানকে প্রত্যয়ৈকতানতা বা কেবল এক বিষযেব প্রত্যয বা অনুভূতি বলা হইযাছে ॥৩।২॥ প্রত্যয ও চিন্তন সমার্থবাচক নহে যদিও চিন্তনেব ফলে প্রত্যয় হয এ কথা সত্য। ৬১ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য। গীতার ২।৬২ শ্লোকে ইচ্ছাকৃত ধ্যানের কথা বলা হয নাই। ইচ্ছাকৃত ধ্যানের মূলে কামনা আছে। সঙ্গ মানে জোড়া লাগা। বিষযেব সহিত ইন্দ্রিযেব বাব বাব সংযোগ হইতে থাকিলে পবস্পবেব একটা বন্ধন হয়, এই বন্ধনই সঙ্গ। যে জিনিষ প্রত্যহ দেখিতেছি বা শুনিতেছি, তাহাব অভাব হইলে মনে একটা কষ্ট হয়। সঙ্গচ্ছিন্ন হওয়ায এই কষ্ট। এই কষ্ট হইতেই জিনিসটি আবার দেখিবাব বা শুনিবাব কামনা জন্মে, এবং কামনা ক্রমে বৃদ্ধিও পাইতে পারে। যিনি পূর্বে কখনও চা খান নাই, এমন কোন ব্যক্তিকে যদি চা খাওযানো যায, তবে প্রথমে তাঁহাব তাহা নাও ভাল লাগিতে পারে কিন্তু প্রত্যহ খাইতে খাইতে, অর্থাৎ চাযেব স্বাদেব প্রত্যয হইতে থাকিলে সঙ্গ জন্মিবে। তখন ক্রমে তাঁহার চা না পাইলে কষ্ট হইবে, চা-পানেব কামনা মনে উঠিবে। এই কামনা ভাল চা খাইব, গবম চা খাইব, ভাল বাটিতে খাইব, দিনে দুই বাব খাইব, তিন বাব খাইব ইত্যাদি নানাদিকে বর্ধিত হইবে। সঙ্গের সহিত কামনাব পার্থক্য এই যে, সঙ্গের অস্তিত্ব অমনি বোঝা যায না, বিষয প্রাপ্তিব অভাবের কষ্টে তাহা বোঝা যায। সঙ্গকে কামনাব negative phase বলা যাইতে পাবে। কামনা বস্তুপ্রাপ্তিব স্পষ্ট ইচ্ছা। কামনা বাধা পাইলে ক্রোধেব উৎপত্তি হয়। ৩।৩৭ শ্লোকে কাম ও ক্রোধকে একই রিপু বলা হইযাছে। সেই শ্লোকের ব্যাখ্যায় কাম ও ক্রোধেব সম্বন্ধ বিচাব করিব। ক্রোধ হইতে সম্মোহ হয। আমাব মতে সম্মোহ মানে কোনও বিশেষ কার্যে মোহ বা অতিবিক্ত ঝোঁক। কাহাবও প্রতি ক্রোধ হইলে তাহাকে মাবিবার ইচ্ছা সম্মোহজনিত। সম্মোহ হইতে স্মৃতিবিভ্রম অর্থাৎ কর্তব্যাকর্তব্য জ্ঞানলোপ। সামাজিক রীতিনীতি, কর্তব্যাকর্তব্যজ্ঞান স্মৃতিব উপব প্রতিষ্ঠিত, এই স্মৃতিলোপ হইলে বুদ্ধিনাশ। বুদ্ধি নিশ্চযাত্মিকা মনোবৃত্তি। বুদ্ধি আমাদিগকে যেখানে নানাভাবে কার্য হইতে পাবে সেখানে কোনও একটি বিশেষ কার্যে প্রবৃত্ত কবায; যথা, কেহ আমাকে মাবিল, আমি তাহাকে তিরস্কাব কবিব, কি মাবিব,

কি ক্ষমা করিব, তাহা বুদ্ধিদ্বারা স্থির করি। সামাজিক কর্তব্যাকর্তব্যজ্ঞানের বশেই আমরা বুদ্ধিকে চালনা করি। এই জন্যই বলা হইল স্মৃতিভ্রংশ হইলে বুদ্ধিনাশ হয়। বুদ্ধিনাশের ফলে এমন কার্য করিয়া বসি যাহাতে নিজের অনিষ্ট হয়।

উপরে যে ব্যাখ্যা দিলাম তাহাতে এখনও গোল মিটিল না। এখানে বলা হইল, বিষয়বোধ হইতে সঙ্গ ও সঙ্গ হইতে কামনার উৎপত্তি। আমার মতে ভিতরে কামনা না থাকিলে বিষয়বোধই হইবে না। এবিষয় অন্যত্র আমি বিস্তারিত আলোচনা করিয়াছি। আধুনিক মনোবিদেরা বলেন, প্রত্যেক বিষয়বোধ বা প্রত্যক্ষের (perception) একটা অর্থ আছে। এই অর্থ কি তাহা উদাহরণ দিলে বুঝা যাইবে। ছুরির প্রত্যক্ষ হইল অর্থাৎ জিনিসটা কি ও তাহার অর্থ বা উদ্দেশ্য কি ও ছুরির দ্বারা কি কাজ হইতে পারে, ছুরির প্রত্যক্ষের মধ্যে এই সব অর্থই আছে। মনোবিদেরা বলেন, এই অর্থ ক্রিয়ামূলক। ছুরি দেখিলে তাহার দ্বারা কি কাজ হয় তাহা অজ্ঞাতসারে মনে আসে। প্রত্যেক ক্রিয়ার মধ্যেই একটা ইচ্ছা বা কামনা আছে। অবশ্য অনেক সময় আমরা এই ইচ্ছার অস্তিত্ব উপলব্ধি করিতে পারি না। এই ইচ্ছা না থাকিলে ক্রিয়ামূলক অর্থ আমরা বুঝিতে পারি না এবং অর্থ না থাকিলে বিষয়ের প্রত্যক্ষই হইল না। আর এক দিক্ দিয়াও প্রত্যক্ষের মধ্যে ইচ্ছার বা কামনার অস্তিত্ব বুঝা যাইতে পারে। যখন আমরা কোন বিষয়ে মনোনিবেশ করি, তখন সেই বিষয়মাত্র জানিতে ইচ্ছা করি ও অপর কিছু জানিতে চাই না; এই অবস্থার অপর বিষয়ের প্রত্যক্ষই হয় না। লেখাতে মন দিলে ঘড়ি-বাজার শব্দের প্রত্যক্ষ হয় না।

বিষয়বোধ হইতে সঙ্গ ও সঙ্গ হইতে কামনা বলা কি তাহা হইলে ভুল? শাস্ত্রকারেরাও বলিয়াছেন, কামনাই প্রথম। কি করিয়া সৃষ্টি হইল বা বহির্জগতের উৎপত্তি হইল বা বহির্বস্তুর প্রত্যক্ষ হইল, সে সম্বন্ধে ঋক্‌বেদে নাসদীয় সূক্তে (১০ম মণ্ডল ১২ সূক্ত) ঋষিগণের অনুভূতির বিবরণ আছে। শৈলেন্দ্রকৃষ্ণ লাহাকৃত নাসদীয় সূক্তের অনুবাদ নিম্নে প্রদত্ত হইল।

কামনার হল উদয় অগ্রে যা হ'ল প্রথম মনের বীজ;
মনীষী কবিরা পর্যালোচনা করিয়া করিয়া হৃদয় নিজ
নিরূপিলা সবে মনীষার বলে উভয়ের সংযোগের ভাব,
অসৎ হইতে হইল কেমনে সতের প্রথম আবির্ভাব।

সৃষ্টিব্যাপারে নিযুক্ত তাহাই ঐশ্বরভাব। পরমাত্মা নিজে সর্বব্যাপারে নির্লিপ্ত থাকিয়া যে কৌশলে জগৎ সৃষ্টি করেন তাহাই তাঁহার ঐশ্বরযোগ। যোগঃ কর্মসু কৌশলম্। সূর্যালোকের আশ্রয়ে যেমন দৃশ্যবস্তু প্রকাশ পায় সেইরূপ চৈতন্যস্বরূপ ঈশ্বরসত্তার আশ্রয়ে জগৎব্যাপার নিষ্পন্ন হয়। সূর্যালোক যেমন দৃশ্যবস্তুর সুরূপ কুরূপের জন্য দায়ী নহে ঈশ্বরও সেইরূপ সৃষ্টিকর্মে লিপ্ত নহেন। পরের শ্লোকে অন্য উদাহরণের সাহায্যে ইহাই বলা হইয়াছে।

॥ ৬ ॥ যেমন নির্লিপ্ত আকাশের আশ্রয়ে অবস্থান করিয়া মহান বায়ু সর্বদা সর্বত্র বিচরণ করে সেইরূপ মহাভূতসমূহ ও প্রাণিবর্গ নির্লিপ্ত আমাতে স্থিত হইয়া জগৎব্যাপারে প্রবর্তিত হয়, ইহা অবধারণ কর ॥ ৬ ॥

সর্বব্যাপারে পরমাত্মা নির্লিপ্ত আছেন এই জ্ঞানেই মোক্ষ লাভ হয় এবং ইহাই রাজবিদ্যার মূল সূত্র। পরবর্তী শ্লোকসমূহে শ্রীকৃষ্ণ এই উপদেশ দিতেছেন যে সর্বপ্রকার সাধনার মূলে নির্লিপ্ত ভগবৎসত্তা আছে।

॥ ৭ - ১০ ॥ কৌন্তেয়, কল্পক্ষয়ে অর্থাৎ ব্রাহ্ম দিবার অবসান হইলে ভূতসমূহ আমা হইতে উৎপন্ন প্রকৃতিতে বিলীন হয়। পুনরায় কল্প আরম্ভ হইলে অর্থাৎ ব্রাহ্ম দিবারম্ভে আমি তাহাদিগকে সৃষ্টি করি। নিজজাত প্রকৃতিতে অধিষ্ঠিত হইয়া প্রকৃতির বশে অবশ অর্থাৎ প্রকৃতির দ্বারা চালিত সেই ভূতগ্রাম আমি বার বার সৃষ্টি করি অথচ, ধনঞ্জয়, আমি প্রকৃতির এই সকল কর্মে অনাসক্ত ও উদাসীনের মত কেবল

যথাকাশস্থিতো নিত্যং বায়ুঃ সর্বত্রগো মহান্।
তথা সর্বাণি ভূতানি মৎস্থানীত্যুপধারয় ॥ ৬
সর্বভূতানি কৌন্তেয় প্রকৃতিং যান্তি মামিকাম্।
কল্পক্ষয়ে পুনস্তানি কল্পাদৌ বিসৃজাম্যহম্ ॥ ৭
প্রকৃতিং স্বামবষ্টভ্য বিসৃজামি পুনঃ পুনঃ।
ভূতগ্রামমিমং কৃৎস্নমবশং প্রকৃতের্বশাৎ ॥ ৮
ন চ মাং তানি কর্মাণি নিবধ্নন্তি ধনঞ্জয়।
উদাসীনবদাসীনমসক্তং তেষু কর্মসু ॥ ৯
ময়াধ্যক্ষেণ প্রকৃতিঃ সূয়তে সচরাচরম্।
হেতুনানেন কৌন্তেয় জগদ্বিপরিবর্ততে ॥ ১০

দ্রষ্টারূপে থাকায় সেই সকল কর্ম আমাকে বন্ধন কবে না। আমি অধ্যক্ষরূপে থাকায প্রকৃতি চবাচব সহিত জগৎ প্রসব করে, কৌন্তেয়, ইহাই জগতেব বাব বাব সৃষ্টি, বিকাশ ও প্রলয়রূপ আবর্তনেব কারণ ॥ ৭-১০ ॥

এই শ্লোকসমূহে ৮।১৭-১৯ শ্লোকোল্লিখিত অহোবাত্র বিদ্যাব ও সাংখ্যোক্ত সৃষ্টিতত্ত্বের আভাস দেওয়া হইয়াছে। ৮।১৭-১৯ শ্লোকে আছে যে অহোবাত্রবিদ্‌গণ বলেন যে সহস্রযুগস্থায়ী ব্রাহ্ম দিনেব প্রারম্ভে অব্যক্ত প্রকৃতি হইতে ব্যক্ত চরাচব উৎপন্ন এবং ব্রাহ্ম দিবাব অবসান ঘটিলে তাহাবা লযপ্রাপ্ত হইযা ব্রাহ্ম বাত্রিকাল অর্থাৎ আবও সহস্র যুগ অব্যক্তে বিলীন হইয়া অবস্থান করে। এইরূপে ভূতগ্রামেব বাব বাব সৃষ্টি ও প্রলয় হয়। ৯।৭ শ্লোকেও বলা হইল কল্পাদিতে সৃষ্টি ও কল্পক্ষয়ে ভূতগ্রামেব লয হয। পুবাণমতেও সহস্র যুগে এক কল্প ॥ বায়ু ৫।৫২ ॥ এবং তাহাই ব্রহ্মাব দিবস ॥ বায়ু। ৭।৫৮ ॥ এই কল্পকাল অহোবাত্রবিৎ ও মনু মতে ১৪৪,০০০,০০০,০০০ মানুষবর্ষ ॥ মনু।১।৬৯- ॥ এবং বিষ্ণুপুবাণমতে ৪৩২০,০০০,০০০ মানুষবর্ষ। পৌবাণিক-গণ বলেন যে এই কালেব দ্বিগুণ কাল ব্রাহ্ম অহোরাত্র, ব্রাহ্ম অহোবাত্রের ৩৬০ গুণ কাল ব্রাহ্ম বর্ষ এবং ব্রহ্মাব আযুষ্কাল শত ব্রাহ্ম বর্ষ। অহোবাত্রবিদ্‌গণের মানে ব্রহ্মাব আযুষ্কাল ১০৩৬৮,০০০,০০০,০০০,০০০ মানববৎসর। কল্পাবসানে চবাচর যেমন অব্যক্ত বা প্রকৃতিতে লীন হয, পুরাণমতে তেমনি ব্রহ্মার আয়ু শেষ হইলে প্রকৃতি ব্রহ্মে লীন হয়, তখন এক নির্গুণ ব্রহ্মসত্তা মাত্র থাকিয়া যায়। মৎপ্রণীত পুস্তক 'পুবাণপ্রবেশ' ২৬ পৃঃ দ্রষ্টব্য।

॥ ১১ ॥ আমি এই ভূতসমূহেব মহেশ্বর। ভূতমহেশ্বররূপ আমাব পরম তত্ত্ব না জানিযা মূঢ় ব্যক্তিগণ মনুষ্যশবীবাশ্রিত আমাকে ছোট কবিযা দেখে ॥ ১১ ॥

এখানে পুরুষরূপ পবা প্রকৃতিব কথা বলা হইযাছে, ইহাব দ্বাবাই জগৎ বিধৃত হইযা আছে ॥ ৭।৫ ॥ ইহাই ভূতমহেশ্বব তত্ত্ব। প্রত্যেক মনুষ্যে ভগবানেব চৈতন্যময়ী পবা প্রকৃতি জীবাত্মারূপে অধিষ্ঠিত। এই জীবাত্মা জগৎব্যাপারে বাস্তবিক উদাসীন বা দ্রষ্টামাত্র ইহা উপলব্ধি করিতে অপাবগ হওযায জীব নিজেকে সামান্য মনুষ্য মনে কবে। ৭।২৪ শ্লোকেও এই কথা বলা হইয়াছে। জ্ঞানোদযে নির্লিপ্ত পবম সত্তা উপলব্ধ

অবজানন্তি মাং মূঢা মানুষীং তনুমাশ্রিতম্।
পবং ভাবমজানন্তো মম ভূতমহেশ্ববম্ ॥ ১১

হয় ও তখন মোক্ষলাভ হয। ভগবানের ইহাই অবতাবতত্ত্ব ॥ ৪।৬-১০ ॥ ৯।১১ শ্লোকে সাংখ্যেব পুরুষতত্ত্ব এবং অবতাবতত্ত্ব এই দুইয়েবই আভাস আছে। এই দুই তত্ত্বই মূলত এক। পবিশিষ্টে 'গীতায় বিভিন্ন মার্গ' শীর্ষক আলোচনায় 'অবতাববাদ' দ্রষ্টব্য।

**॥ ১২ - ১৫ ॥** মোহকবী বাক্ষসী ও আসুবী প্রকৃতিকেই যাহাবা আশ্রয় করে তাহাদেব আশা বৃথা হয়, কর্ম বৃথা হয়, জ্ঞান বৃথা হয় এবং তাহাবা বিভ্রান্তচিত্ত হইয়া থাকে। পার্থ, মহাত্মাগণ দৈব প্রকৃতিকে আশ্রয় কবায আমাকে ভূতসমূহেব আদি ও অব্যয জানিযা অনন্যমনা হইয়া ভজনা কবেন। তাঁহাবা সর্বদা আমাব মহিমা কীর্তন কবিতে থাকিয়া অর্থাৎ শ্রবণ ও বর্ণন কবিতে থাকিযা এবং দৃঢ়ব্রত যত্নশীল হইয়া আমাকে নমস্কাব কবিতে থাকিয়া ভক্তিসহকাবে নিত্যযুক্ত হইয়া আমাব উপাসনা কবেন। আবার অপরে জ্ঞানযজ্ঞেব দ্বারা যজনা কবিযা একত্ব বা পৃথক্ত্ব কল্পনা কবিয়া বহুধা বিশ্বতোমুখ আমাকে ভজনা কবেন **॥ ১২ - ১৫ ॥**

এখানে দুই প্রকাব প্রকৃতিব কথা বলা হইযাছে, এক বাক্ষসী বা আসুবী ও অপব দৈবী। ৭।১৫ শ্লোকে আসুব ভাবেব কথা আছে এবং ১৬।৪-২০ শ্লোকে আসুবী সম্পদেব কথা এবং ১৬।১-৩ শ্লোকে দৈবী সম্পদ বর্ণিত হইয়াছে। পূর্বকালে দেব ও অসুব নামে পৃথক জাতি ছিল এবং যাহারা দস্যু ও তস্কববৃত্তিব দ্বাবা জীবন যাপন কবিত তাহাদেব বাক্ষস বলা হইত। এই সমস্ত ব্যক্তিদেব স্বভাব-ও কার্যকলাপ লক্ষ্য কবিযাই দৈবী ও আসুবী বিভাগ কল্পিত হইয়াছিল। যাহাবা প্রকৃতিজাত জড়বস্তু-সমূহকেই চবম লভ্য বিবেচনা কবিয়া ধন মান অর্জন ও বিবিধ ভোগলাভেব জন্য সাধনা কবে তাহাদেব স্বভাব আসুবী ও যাহাবা এই সকল বিনশ্বব কাম্য পদার্থে মোহিত না

মোঘাশা মোঘকর্মাণো মোঘজ্ঞানা বিচেতসঃ।
বাক্ষসীমাসুবীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতাঃ॥ ১২
মহাত্মানস্তু মাং পার্থ দৈবীং প্রকৃতিমাশ্রিতাঃ।
ভজন্ত্যনন্যমনসো জ্ঞাত্বা ভূতাদিমব্যযম্॥ ১৩
সততং কীর্তয়ন্তো মাং যতন্তশ্চ দৃঢ়ব্রতাঃ।
নমস্যন্তশ্চ মাং ভক্ত্যা নিত্যযুক্তা উপাসতে॥ ১৪
জ্ঞানযজ্ঞেন চাপ্যন্যে যজন্তো মামুপাসতে।
একত্বেন পৃথক্ত্বেন বহুধা বিশ্বতোমুখম্॥ ১৫

হইয়া তাহাদেব আশ্রয়স্বরূপ অবিনাশী ব্রহ্মসত্তাব প্রতি মনোনিবেশ কবে তাহাদেব স্বভাব দৈবী। ভগবানেব দুই রূপ, অপরাপ্রকৃতি ও পরাপ্রকৃতি। অপবাপ্রকৃতিব যে মোহকব গুণেব বশে মনুষ্য পরমসত্তা না জানিযা জড়প্রকৃতিকেই চবম লভ্য মনে কবিযা তৎপ্রতি আকৃষ্ট হয় তাহাই আসুবী প্রকৃতি, এই প্রকৃতিজাত স্বভাবই আসুবী স্বভাব এবং তদুৎপন্ন গুণাবলী ও কর্মচেষ্টা এবং তদর্জিত সম্পদ আসুবী সম্পদ। প্রকৃতিব যে গুণে অপবা ও পবা প্রকৃতিব আশ্রয়স্বরূপ চবমসত্তা ব্রহ্মেব প্রতি মানুষের মন আকৃষ্ট হয তাহাই দৈব প্রকৃতি।

অধিবাদীবা জড়প্রকৃতিব পশ্চাতে এক অবিনাশী সত্তাব অস্তিত্ব দেখিয়াছিলেন এজন্য তাঁহাবা সূর্য, চন্দ্র, বায়ু প্রভৃতিকে দেবতারূপে কল্পনা কবিলেও জড়োপাসক নহেন। তাঁহাদেব ভাব দৈবীভাব। যোগীবা ধ্যানেব দ্বাবা পবাপ্রকৃতি অর্থাৎ পুরুষ বা আত্মাব স্বরূপ চিন্তন কবেন। পবমাত্মাই আত্মাব স্বরূপ এজন্য যোগীবাও দৈবীভাব-সম্পন্ন। ৭।১৩-১৫ শ্লোকেও বলা হইয়াছে, প্রকৃতিজাত ত্রিবিধ গুণময ভাবদ্বাবা মোহিত হইয়া এই সমস্ত জগৎ আমাকে ভাবত্রযেব অতীত অব্যয়সত্তা বলিযা জানিতে পারে না। আমাব এই দৈবী গুণময়ী মায়া দুবতিক্রমণীয, যাহাবা আমাকে আশ্রয়-রূপে গ্রহণ কবে কেবল তাহাবাই ঐ মায়া উত্তীর্ণ হয়। দুবাচাব মূঢ় নবাধমগণ মায়াব দ্বাবা অপহৃতজ্ঞান হইযা আসুব স্বভাব প্রাপ্ত হয এবং আমাব শবণাপন্ন হয় না। পুনশ্চ ৭।২৪-২৫ শ্লোকে বলা হইযাছে, আমাব অব্যয পবম স্বরূপ না জানিযা অল্পবুদ্ধি ব্যক্তিগণ আমাকে শবীরধাবী সামান্য মনুষ্য মনে কবে। আমি যোগমায়াব দ্বাবা আবৃত বলিযা সকলেব নিকট প্রকাশিত হই না। মনুষ্যগণ মোহিত হইয়া আমাকে অজ ও অব্যয় বলিযা বুঝিতে পাবে না।

জ্ঞানী ব্যক্তিগণ বিনশ্বব জড়বস্তুসমূহে মোহিত হন না কিন্তু এই ভূতবর্গেব যিনি আদি ও অব্যয কাবণ তাঁহাকেই ভজনা কবেন। সেই আদি কাবণ বিশ্বেব সমস্ত বস্তুতে, চন্দ্র, সূর্য, গ্রহ, তাবকা, বায়ু, অগ্নি, জল, মৃত্তিকা, প্রস্তব, জীবশবীব প্রভৃতি আব্রহ্ম স্তম্ব পর্যন্ত সকল পদার্থে ওতপ্রোত থাকায় বহুভাবে বিশ্বকে প্রকাশিত কবিতেছে, এজন্য ইহাকে বহুধাবিশ্বতোমুখ বলা হইয়াছে। বৃহদাবণ্যক উপনিষদে যাজ্ঞবল্ক্য অধিবাদেব আলোচনায এই বিশ্বতোমুখ পবমসত্তাকেই জানিবাব উপদেশ দিযাছেন। জ্ঞানিগণ এই সত্তাকে দুই ভাবে দেখেন, একত্বেন এবং পৃথক্ত্বেন। যিনি একত্ব দেখেন তিনি বলেন নেহ নানাস্তি কিঞ্চন অর্থাৎ এই জগতে নানাত্ব নাই,

একমেবাদ্বিতীয়ম্ এক এবং অদ্বিতীয সত্তামাত্র আছে। যিনি পৃথক্‌ত্ব দেখেন তিনি বলেন, সর্বং খল্বিদং ব্রহ্ম অর্থাৎ এই সমস্ত জগৎই ব্রহ্ম।

অগ্নির্যথৈকো ভুবনং প্রবিষ্টো
রূপং রূপং প্রতিরূপো বভুব।
একস্তথা সর্বভূতান্তরাত্মা
রূপং রূপং প্রতিরূপো বহিশ্চ ॥ কঠ। ৫।৯ ॥

অর্থাৎ,
একই অনল যথা ভুবনে প্রবেশি
রূপে রূপে প্রতিরূপ ধারণ করিল।
সর্বভূত অন্তরেতে একই আত্মা পশি
নানারূপ ধরি পুন বহিঃ বিস্তারিল ॥

॥ ১৬ ॥ আমিই ক্রতু অর্থাৎ বেদবিহিত অশ্বমেধাদি যজ্ঞ, আমিই যজ্ঞ অর্থাৎ স্মৃতিবিহিত ব্রতদানাদি কর্ম, আমিই স্বধা অর্থাৎ পিতৃগণের উদ্দেশ্যে অর্পিত অন্নাদি, আমিই ঔষধ অর্থাৎ ব্রীহিযবাদি যাহার দ্বারা যজ্ঞ নিষ্পত্তি হয, আমিই মন্ত্র অর্থাৎ বিবিধ যজ্ঞমন্ত্র গায়ত্রী ও বীজমন্ত্রাদি, আমিই আজ্য অর্থাৎ যজ্ঞে নিহত পশুর মেধ এবং ঘৃত, আমিই অগ্নি এবং আমিই হোম ॥ ১৬ ॥

এই শ্লোকে বৈদিক যজ্ঞাদির কথা, দৈনন্দিন হবন, পিতৃযজ্ঞ, মন্ত্র ও যজ্ঞৌষধির দ্বারা পরমার্থ সাধনার কথা বলা হইয়াছে। ভগবান বলিতেছেন ক্রতু যজ্ঞ স্বধা সমস্তই তিনি। সর্বপ্রকার যজ্ঞ ভগবান, সর্বপ্রকার যজ্ঞ সাধন এবং যজ্ঞক্রিয়াও ভগবান। যজ্ঞে যে মন্ত্র উচ্চারিত হয, যে ঘৃতাদি ও ওষধি নিবেদন করা হয, যে অগ্নিতে আহুতি দেওয়া হয, যে হবনক্রিয়া অনুষ্ঠিত হয, সে সমস্তই ভগবান। পূর্বে চতুর্থ অধ্যায়ে কৃষ্ণ সর্বপ্রকার সাধনাকে যজ্ঞ বলায় এখানে বৈদিক যজ্ঞের পৃথক উল্লেখ করিয়াছেন। বৈদিক যজ্ঞে চতুর্দশ প্রকার ওষধি নিবেদিত হইত, যথা, ব্রীহি, যব, মাস, গোধূম, অণু, তিল, প্রিয়ঙ্গু, কুলথক, শ্যামাক, নীবার, জর্তিল, গবেধুক, বেণুযব এবং মর্কটক ॥ বিষ্ণুপুরাণ। ১।৬ ॥

অহং ক্রতুরহং যজ্ঞঃ স্বধাহমহমৌষধম্।
মন্ত্রোঽহমহমেবাজ্যমহমগ্নিরহং হুতম্ ॥ ১৬

গীতার ৪।২৪ শ্লোকেও বলা হইয়াছে যিনি অর্পণ অর্থাৎ হোমক্রিয়াকে ব্রহ্ম ভাবেন, হবি অর্থাৎ অর্পণদ্রব্যকে ব্রহ্ম ভাবেন, ব্রহ্মাগ্নিতে ব্রহ্মই হোম করিতেছেন অর্থাৎ অগ্নিকেও ব্রহ্ম এবং যজমানকেও ব্রহ্ম ভাবেন তাঁহার ব্রহ্মে একাগ্রবুদ্ধি প্রতিষ্ঠিত হওয়ায় তিনি ব্রহ্মলাভ করেন।

**॥ ১৭ - ১৯ ॥** আমি এই জগতের পিতা, মাতা, ধাতা, পিতামহ, আমিই জ্ঞাতব্য পবিত্র ওঁকার এবং ঋক্ সাম ও যজু, আমি এই জগতের গতি অর্থাৎ চরম গন্তব্য স্থান বা আশ্রয়, ভর্তা, প্রভু, সাক্ষী বা নির্লিপ্ত দ্রষ্টা, নিবাস বা ভোগস্থান, শরণ বা রক্ষক, সুহৃৎ বা অন্তরঙ্গ, উৎপত্তিস্থান ও হেতু অর্থাৎ প্রভব, প্রলয় বা বিনাশকারণ, স্থান বা অধিষ্ঠান, নিধান বা অব্যক্ত কর্মফলরূপী অদৃষ্টের ভাণ্ডার এবং অক্ষয় বীজ। অর্জুন, আমিই আদিত্যরূপে তাপ দান করি, বর্ষার জল শোষণ করি এবং বর্ষণ করি, আমিই অমৃত ও মৃত্যু এবং আমিই সৎ ও অসৎ **॥ ১৭ - ১৯ ॥**

কেহ ভগবানকে পিতারূপে, কেহ মাতা, কেহ বা পিতামহ অর্থাৎ ব্রহ্মারূপে উপাসনা করেন, কেহ বা বৈদিক মন্ত্র ওঁকারের সাধনা করেন, কেহ বেদবিহিত যজ্ঞাদি অনুষ্ঠান করেন। শ্রীকৃষ্ণ বলিতেছেন তুমি যে ভাবেই উপাসনা কর না কেন আমিই সেই ভাব। এখানে ১৯ শ্লোকে অমৃত, মৃত্যু, সৎ ও অসৎ কথাগুলির পর পর উল্লেখে মনে হয় উপনিষদুক্ত বৈদিক পবমান মন্ত্র উদ্দিষ্ট হইয়াছে। বৃহদারণ্যক উপনিষদে আছে যজ্ঞে যখন প্রস্তোতা গান আরম্ভ করিবেন তখন তাঁহাকে পবমান মন্ত্র জপ করিতে হইবে, অসতো মা সদ্গময় তমসো মা জ্যোতির্গময় মৃত্যোর্মামৃতং গময় ইতি, অর্থাৎ অসৎ হইতে আমাকে সতে লইয়া যাও, তম হইতে আমাকে জ্যোতিতে লইয়া যাও, মৃত্যু হইতে আমাকে অমৃতে লইয়া যাও ॥ ১।৩।২৮ ॥ কৃষ্ণ বলিতেছেন, সৎ, অসৎ, মৃত্যু, অমৃত সমস্তই ব্রহ্ম। এখানে অসৎ শব্দের অর্থ জগৎরূপ কার্য, মূলত

পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ।
বেদ্যং পবিত্রমোংকার ঋক্ সাম যজুরেব চ॥ ১৭
গতির্ভর্তা প্রভুঃ সাক্ষী নিবাসঃ শরণং সুহৃৎ।
প্রভবঃ প্রলয়ঃ স্থানং নিধানং বীজমব্যয়ম্॥ ১৮
তপাম্যহমহং বর্ষং নিগৃহ্ণাম্যুৎসৃজামি চ।
অমৃতঞ্চৈব মৃত্যুশ্চ সদসচ্চাহমর্জুন॥ ১৯

ব্রহ্মসত্তা হইতে জগতের পৃথক অস্তিত্ব নাই এজন্য ইহা অসৎ। ১৯ শ্লোকে গ্রীষ্ম ও বর্ষা ঋতুব কথা আছে কাবণ যজ্ঞকাল ঋতু হিসাবে নির্দিষ্ট হইত। যজ্ঞকাল, যজ্ঞমন্ত্র, যজ্ঞদেবতা, যজ্ঞনির্দেশক বেদ প্রভৃতি সমস্তই ব্রহ্ম।

॥ ২০ - ২২ ॥ ত্রিবেদেব অনুগামী সোমপা নামক ঋষিগণ আমাকেই যজ্ঞেব দ্বাবা পূজা কবিয়া পাপমুক্ত হইয়া স্বর্গপ্রাপ্তি কামনা কবেন। তাঁহাবা পবিত্র অর্থাৎ পুণ্যলব্ধ ইন্দ্রলোক প্রাপ্ত হইয়া স্বর্গে দিব্য দেবভোগসমূহ উপভোগ কবেন। তাঁহাবা সেই বিশাল স্বর্গলোক ভোগ কবিয়া পুণ্য ক্ষয হইলে পুনবায় পৃথিবীতে ফিবিয়া আসেন। ত্রয়ীধর্ম অর্থাৎ বেদোক্ত যজ্ঞাদিব আশ্রয়কাবী ভোগাভিলাষী ব্যক্তিগণ এইরূপে স্বর্গমর্ত্যে যাতায়াত করেন অপব পক্ষে অনন্যমনা হইযা যাঁহাবা আমাব উপাসনা কবেন সেই নিত্য অভিনিবিষ্ট ব্যক্তিদিগেব যোগক্ষেম অর্থাৎ ফল অর্জন ও ফলরক্ষাব ভার আমি বহন কবি ॥ ২০ - ২২ ॥

এই তিন শ্লোকের ভাবার্থ এই যে যদিও সকল যজ্ঞে ব্রহ্ম প্রতিষ্ঠিত আছেন তথাপি বেদানুগামীরা যজ্ঞ হইতে স্বর্গলাভ মাত্র কামনা কবেন বলিযা তাঁহাদের স্বর্গে মর্ত্যে বাব বাব যাতাযাত কবিতে হয়। তাঁহাবা মনে কবেন যে যজ্ঞের ফললাভ ও ফলবক্ষণ তাঁহাদেব নিজকর্মেব উপব নির্ভব কবে এবং সামান্য ত্রুটিতে সমস্ত যজ্ঞকর্ম-পণ্ড হইয়া যায়, অপরপক্ষে সর্বকার্যে চিত্ত ব্রহ্মে অভিনিবিষ্ট হইলে ফল ব্রহ্মে অর্পিত হয়, এরূপ ব্যক্তিব যোগক্ষেম ভগবান বহন কবেন ও তাঁহাদেব কার্যে প্রত্যবায ও

ত্রৈবিদ্যা মাং সোমপাঃ পূতপাপা
যজ্ঞৈরিষ্ট্বা স্বর্গতিং প্রার্থয়ন্তে।
তে পুণ্যমাসাদ্য সুরেন্দ্রলোক-
মশ্নন্তি দিব্যান্ দিবি দেবভোগান্ ॥ ২০
তে তং ভুক্ত্বা স্বর্গলোকং বিশালং
ক্ষীণে পুণ্যে মর্ত্যলোকং বিশন্তি।
এবং ত্রয়ীধর্মমনুপ্রপন্না
গতাগতং কামকামা লভন্তে ॥ ২১
অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্যুপাসতে।
তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্ ॥ ২২

অভিক্রমনাশ দোষ হয না। যজ্ঞাদিতে ও দেবতাগণে ব্রহ্ম প্রতিষ্ঠিত থাকিলেও ব্রহ্মেব প্রতি অভিনিবেশ না থাকিলে কি ফল হয পবেব শ্লোকে তাহা নির্দেশ কবিযাছেন।

গীতাব ৯।২০ শ্লোকে তিন্ বেদেব উল্লেখ আছে, পবেব ২১ শ্লোকেও ত্রযীধর্ম অবলম্বনকাবীদেব কথা আছে। পুবাকালে মাত্র তিন বেদ ছিল, অথর্ববেদেব পৃথক্ অস্তিত্ব ছিল না। কৃষ্ণদ্বৈপাযন বেদব্যাস তিন বেদ বিভাগ কবিযা চাব বেদ কবেন। মহাভাবতেব যুগে সোমপা নামে এক বিশেষ যাজ্ঞিক ঋষিসম্প্রদায় ছিলেন। সোমপান এই সম্প্রদাযেব এক বিশিষ্ট অনুষ্ঠান ছিল বলিযা মনে হয। মহাভাবতেব শান্তিপর্বে ২৮৩ অধ্যাযে বর্ণিত হইযাছে যে দক্ষযজ্ঞেব সময উষ্মপা, সোমপা, ধূমপা, আজ্যপা প্রভৃতি ঋষিগণ আসিযাছিলেন। গীতায ১১।২২ শ্লোকে উষ্মপাব উল্লেখ আছে। ২১ শ্লোকেব কামকামাঃ শব্দেব অর্থ ২।৭০ শ্লোকেব ব্যাখ্যায দ্রষ্টব্য।

**॥ ২৩ - ২৫ ॥** কৌন্তেয, যে সকল ভক্ত শ্রদ্ধাযুক্ত হইযা ভিন্ন বুদ্ধিতে অন্য দেবতাব উপাসনা কবে তাহাবাও অবিধিপূর্বক অর্থাৎ প্রকৃত তত্ত্ব না জানিযা আমাবই উপাসনা কবে এ কথা সত্য কাবণ আমি সর্বপ্রকাব যজ্ঞেব অর্থাৎ কর্মেব ভোক্তা এবং প্রভু কিন্তু তাহাবা তত্ত্বত আমাকে না জানায অর্থাৎ আমিই বাস্তবিক তাহাদেব পূজাব ভোক্তা ও প্রভু ইহা না জানায শ্রেয লাভ হইতে চ্যুত হয় অর্থাৎ পূজাব দ্বাবা যতটা ফল পাওযা যাইত তাহা লাভ কবিতে পাবে না। দেবপূজকগণ দেবতাকেই প্রাপ্ত হয, পিতৃপূজকগণ পিতৃগণকে পায, ভূতপূজকগণ ভূতগণকে পায আব আমাব পূজকগণ আমাকেই লাভ কবে **॥ ২৩ - ২৫ ॥**

গীতাব ৪।১১ এবং ৭।২১-২২ শ্লোকেও এই শ্লোকগুলিব অনুৰূপ কথা আছে, তাহা দ্রষ্টব্য। উপাসক উপাস্যদেবতাকে প্রাপ্ত হন ইহা হিন্দুশাস্ত্রেব মত। এখানে নানা প্রকাব উপাসকেব কথা বলা হইযাছে। ভূতপূজক শব্দেব দুই প্রকাব অর্থ হইতে

যেঽপ্যন্যদেবতাভক্তা যজন্তে শ্রদ্ধযান্বিতাঃ।
তেঽপি মামেব কৌন্তেয যজন্ত্যবিধিপূর্বকম্ ॥ ২৩
অহং হি সর্বযজ্ঞানাং ভোক্তা চ প্রভুবেব চ।
ন তু মামভিজানন্তি তত্ত্বেনাতশ্চ্যবন্তি তে ॥ ২৪
যান্তি দেবব্রতা দেবান্ পিতৃন্ যান্তি পিতৃব্রতাঃ।
ভূতানি যান্তি ভূতেজ্যা যান্তি মদ্ যাজিনোঽপি মাম্ ॥ ২৫

পারে, যথা, যাহারা ভূতের বা জড়দ্রব্যের উপাসনা করে অর্থাৎ যাহারা ধনাদি লাভের চেষ্টা করে এবং দ্বিতীয় অর্থ যাহারা উপদেবতার পূজা করে। সম্ভবত এই শেষোক্ত অর্থ এখানে উদ্দিষ্ট হইয়াছে। ১৭।৪ শ্লোকে আছে সাত্ত্বিক ব্যক্তিগণ দেবতার পূজা করেন রাজসিক ব্যক্তিগণ যক্ষরক্ষাদির পূজা করে এবং তামসিক ব্যক্তিগণ প্রেতান্ ভূতগণান্ অর্থাৎ ভূতপ্রেতের পূজা করে। ১৭।১ শ্লোকে অর্জুন প্রশ্ন করিয়াছেন অশাস্ত্রীয় অথচ শ্রদ্ধাযুক্ত যজনের কি ফল। এই প্রসঙ্গে শ্রীকৃষ্ণের উত্তর দ্রষ্টব্য। বহু আয়াসসাধ্য যজ্ঞাদি ও দেবপূজাতেও যে ফল পাওয়া যায় না ব্রহ্মবুদ্ধিতে অনুষ্ঠিত হইলে সামান্য সাধনে তাহা লভ্য হয়। শ্রীকৃষ্ণ বলিতেছেন,

**॥ ২৬ - ২৮ ॥** যে নিয়তচিত্ত অর্থাৎ সংযতমনা পুরুষ ভক্তিসহকারে আমাকে পত্র, পুষ্প, ফল বা জল অর্পণ করে তাহার ভক্তিপূর্বক উপহার দেওয়া সেই দ্রব্য আমি গ্রহণ করি, অতএব কৌন্তেয়, যে কাজ তুমি কর, যে দ্রব্য আহার কর, যাহা কিছু উৎসর্গ কর, যাহা দান কর, যে তপস্যা বা কৃচ্ছ্রসাধন কর সে সমস্তই আমাকে অর্পণ কর অর্থাৎ সকল দৈনন্দিন কাজ এবং পূজা অর্চনা প্রভৃতি সমস্তই ব্রহ্মবুদ্ধিতে অনুষ্ঠান কর। এরূপ ভাবে চলিলে, শুভ ও অশুভ কর্মের যে বন্ধন ফল আছে তাহা হইতে মুক্তি লাভ করিবে এবং সন্ন্যাসযোগযুক্ত হইয়া অর্থাৎ কর্মফল ত্যাগরূপ সন্ন্যাসযোগের দ্বারা বন্ধনমুক্ত হইয়া আমাকে পাইবে **॥ ২৬ - ২৮ ॥**

গীতার ৪।২৪ শ্লোকেও এই প্রকার উপদেশ আছে। নির্লিপ্ত মনে সমস্ত কর্ম ব্রহ্মবুদ্ধিতে অনুষ্ঠান করা রাজবিদ্যার মূল শিক্ষা। এই উপদেশ অনুযায়ী অনুষ্ঠিত হইলে যে কোন সাধনার দ্বারাই ব্রহ্মলাভ হইতে পারে। কোনও এক বিশেষ সাধনমার্গ অবলম্বন করিতে হইবে বা কোনও বিশেষ অনুষ্ঠান পরিত্যাগ করিতে হইবে এমন কথা মনে করা উচিত নহে। রাজবিদ্যার উপদেশ মত চলিলে সামাজিক আচার

পত্রং পুষ্পং ফলং তোয়ং যো মে ভক্ত্যা প্রযচ্ছতি।
তদহং ভক্ত্যুপহৃতমশ্নামি প্রযতাত্মনঃ॥ ২৬
যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্॥ ২৭
শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি॥ ২৮

ব্যবহার পবিত্যাগেব বা পবিবর্তনেবও কোন আবশ্যক থাকে না। গীতা প্রচাবেব প্রসাদে এখন অনেকেব মুখেই এই উপদেশ শুনিতে পাওযা যায কিন্তু শ্রীকৃষ্ণেব কালে এই তত্ত্ব বাজবিদ্যাব গুহ্যতত্ত্ব ছিল, সাধাবণে তাহা জানিত না। লোকে মনে কবিত আযাসসাধ্য যজ্ঞ; পূজা, কৃচ্ছ্র সাধন ব্যতীত মোক্ষলাভ হয না। শ্রীকৃষ্ণ পবেব শ্লোকেই বলিতেছেন সকল সাধক এবং সকল ব্যক্তিই তাঁহাব নিকট সমান। সকলেই তাঁহাকে পাইতে পাবে।

**॥ ২৯ - ৩৩ ॥** আমি সর্বভূতে সমদর্শী, আমাব অপ্রিযও নাই প্রিযও নাই কিন্তু যে কেহ আমাকে ভক্তিসহকাবে ভজনা কবে সে আমাতেই অবস্থান কবে এবং আমিও তাহাব অন্তবে প্রকাশ পাই। অত্যন্ত দুবাচাব ব্যক্তিও যদি অনন্যভাবে আমাকে ভজনা কবে সে সাধু বলিযাই গণ্য হয কাবণ তাহাব ব্যবসায বা নিশ্চযাত্মিকা বুদ্ধি উপযুক্ত পথাবলম্বী হইযাছে অর্থাৎ কোন্ পথ ধবিতে হইবে সে স্থিব কবিযাছে, সে শীঘ্রই ধর্মাত্মা হয অর্থাৎ পাপাচবণ পবিত্যাগ কবিযা ধর্মপথ অবলম্বন কবে এবং চিবস্থাযী শান্তিলাভ কবে। কৌন্তেয়, আমাব ভক্ত কখনও বিনষ্ট হয না এ কথা মানিও। পার্থ, যে সকল নীচকুলোৎপন্ন বা অন্ত্যজ এবং স্ত্রীলোক, বৈশ্য এবং শূদ্রেবা আমাকে আশ্রয কবিযা জীবনযাত্রা নির্বাহ কবে তাহাবাও পবমগতি প্রাপ্ত হয, পবিত্র-কুলজাত ব্রাহ্মণ ও ভক্ত বাজর্ষিগণেব আব কথা কি, অতএব এই অনিত্য ও সুখহীন সংসাবে যখন জন্মিযাছ তখন মুক্তিব নিমিত্ত আমাকেই ভজনা কব **॥ ২৯ - ৩৩ ॥**

সমোঽহং সর্বভূতেষু ন মে দ্বেষ্যোঽস্তি ন প্রিযঃ।
যে ভজন্তি তু মাং ভক্ত্যা মযি তে তেষু চাপ্যহম্ ॥ ২৯
অপি চেৎ সুদুবাচাবো ভজতে মামনন্যভাক্।
সাধুবেব স মন্তব্যঃ সম্যগ্ব্যবসিতো হি সঃ॥ ৩০
ক্ষিপ্রং ভবতি ধর্মাত্মা শশ্বচ্ছান্তিং নিগচ্ছতি।
কৌন্তেয় প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥ ৩১
মাং হি পার্থ ব্যপাশ্রিত্য যেঽপি স্যুঃ পাপযোনযঃ।
স্ত্রিযো বৈশ্যাস্তথা শূদ্রাস্তেঽপি যান্তি পবাং গতিম্ ॥ ৩২
কিং পুনর্ব্রাহ্মণাঃ পুণ্যা ভক্তা বাজর্ষযস্তথা।
অনিত্যমসুখং লোকমিমং প্রাপ্য ভজস্ব মাম্ ॥ ৩৩

শ্রীকৃষ্ণের যুগে সাধারণের ধারণা ছিল যে নীচকুলোৎপন্ন ব্যক্তি, স্ত্রী, শূদ্র প্রভৃতির মুক্তিলাভ হয় না কেবল ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ই মুক্তির অধিকারী। শ্রীকৃষ্ণের কোন জাত্যভিমান বা স্ত্রীলোকের প্রতি অবজ্ঞা নাই।

॥ ৩৪ ॥ আমাতেই মন অর্পণ কর, আমার ভক্ত হও, আমাকেই যজনা কর, আমাকে নমস্কার কর, এইরূপে নিজেকে নিযুক্ত রাখিয়া আমাকে পরম আশ্রয়রূপে অবলম্বন কর, তাহা হইলে আমাকেই পাইবে ॥ ৩৪ ॥

অনেকে মনে করেন রাজবিদ্যার উপদেশ এইখানেই শেষ হইয়াছে কিন্তু তাহা নহে। দশম অধ্যায়ে শ্রীকৃষ্ণ ভূয় এব শৃণু অর্থাৎ আবও শুন বলিয়া নিজ বক্তব্য আরম্ভ করিয়াছেন। নবম অধ্যায়ের প্রথম শ্লোকে রাজবিদ্যার বিজ্ঞানও বর্ণিত হইবে বলিয়াছেন কিন্তু নবম অধ্যায়ে তাহার উল্লেখ নাই। ত্রয়োদশ, চতুর্দশ ও পঞ্চদশ অধ্যায়ে এই বিজ্ঞান আলোচিত হইয়াছে। অষ্টাদশ অধ্যায়ের শেষ পর্যন্ত রাজবিদ্যার উপদেশ। সমগ্র গীতাই রাজবিদ্যা বলিলে অন্যায় হইবে না। নবম অধ্যায়ে রাজ-বিদ্যার বিশদ আলোচনা আরম্ভ হইয়াছে।

মন্মনা ভব মদ্‌ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি যুক্ত্বৈবমাত্মানং মৎপরায়ণঃ॥ ৩৪

রাজবিদ্যা রাজগুহ্যযোগ
নামক নবম অধ্যায় সমাপ্ত।

# গীতাব্যাখ্যা

## দশম অধ্যায়

### বিভূতিযোগ

নবম অধ্যায়ে শ্রীকৃষ্ণ উপদেশ দিলেন যে সর্বপ্রকার সাধনার মূলে ব্রহ্মসত্তা বর্তমান আছে এবং তাহা উপলব্ধি করিলে ব্রহ্মপ্রাপ্তি হয়। ব্রহ্ম যে সকলপ্রকার সৃষ্ট পদার্থ ও সর্বপ্রকার মানসিক ভাবেরও মূল এই অধ্যায়ে তাহা বিশদ করিতেছেন। নিজ অহংএর সহিত ব্রহ্ম অভিন্ন জানিয়া শ্রীকৃষ্ণ কথা বলিতেছেন।

॥ ১ ॥ শ্রীভগবান বলিলেন, মহাবাহো, দেখিতেছি আমার কথায় তোমার আনন্দ হইতেছে সেজন্য তোমার মঙ্গলের জন্য তোমাকে আমার যে পরম বাক্য বলিতেছি তাহা আরও শোন ॥ ১ ॥

কৃষ্ণ পূর্বাধ্যায়ের উপদেশের পরম অর্থাৎ চরম কথা, অর্থাৎ ব্রহ্মই সকলের আদি এবং সকল বস্তুতে তিনিই উপাসিতব্য এই কথা পুনর্বার বিশেষ করিয়া বলিতেছেন।

॥ ২ ॥ আমার প্রভব ও শক্তির কথা দেবতাগণও জানেন না মহর্ষিগণও জানেন না কারণ সর্বপ্রকারেই, অর্থাৎ যে দিক দিয়াই দেখা যাক না কেন, আমি দেবতা ও মহর্ষিগণের আদি ॥ ২ ॥

শ্রীভগবানুবাচ

ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ।
যত্তেঽহং প্রীয়মাণায় বক্ষ্যামি হিতকাম্যয়া॥ ১

ন মে বিদুঃ সুরগণাঃ প্রভবং ন মহর্ষয়ঃ।
অহমাদির্হি দেবানাং মহর্ষীণাঞ্চ সর্বশঃ॥ ২

প্রভব কথার অর্থ শক্তি কিংবা উৎপত্তি। শ্লোকে এই উভয় ব্যঞ্জনাতেই প্রভব কথা প্রযুক্ত হইয়াছে মনে হয়। ব্রহ্মের উদ্ভব যেমন অচিন্তনীয় শক্তিও তদ্রূপ। পুরাণমতে সুরগণ মানবগণের পূর্বে আবির্ভূত হইয়াছিলেন। পরে প্রজাপতিগণ, মনুগণ ও মহর্ষিগণ হইতে বিভিন্ন মানবজাতির উৎপত্তি হয়। ব্রহ্ম এ সকলেরও পূর্বগামী এজন্য তিনি আদি, আবার প্রাচীন মহর্ষিগণ কর্তৃক উপদিষ্ট যাবতীয় বিদ্যা এবং সাধনযোগ্য ও নিগ্রহযোগ্য গুণাবলী ব্রহ্মেরই শক্তি হইতে উদ্ভূত বলিয়াও ব্রহ্মই আদি। যাহা বিভূতি বা ঐশ্বর্য, শ্রী কিংবা শক্তিসম্পন্ন উপাসনার উদ্দেশ্যে তাহারই গুরুত্ব অধিক এজন্য দশম অধ্যায়ে প্রধানত এই তিনপ্রকার গুণবিশিষ্ট সত্তার উল্লেখ করিয়া ভগবান বলিয়াছেন যে তিনিই ইহাদের আদি ॥ ১০।৪১ ॥

॥ **৩** ॥ মনুষ্যমধ্যে যে মোহশূন্য ব্যক্তি আমাকে জন্মরহিত এবং অনাদি লোকমহেশ্বর বলিয়া জানেন তিনি সর্বপ্রকার পাপ হইতে মুক্তিলাভ করেন ॥ **৩** ॥

কোনও এক বিষয়ে অযথা আগ্রহের নাম মোহ। লোকমহেশ্বর শব্দের অর্থের জন্য ৪।৬ এবং ৯।১১ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য। ভগবান সর্বলোকের অধীশ্বর হইয়াও যে নির্লিপ্ত আছেন ইহাই লোকমহেশ্বর বা ভূতমহেশ্বর তত্ত্বের প্রধান কথা।

॥ **৪ - ৫** ॥ আমা হইতেই ভূতবর্গের বুদ্ধি, জ্ঞান, অসম্মোহ, ক্ষমা, সত্য, দম, শম, সুখ, দুঃখ, ভব, অভাব, ভয়, অভয়, অহিংসা, সমতা, তুষ্টি, তপ, দান, যশ, অযশ, নানাবিধ ভাব উৎপন্ন হয় ॥ ৪ - ৫ ॥

ভগবান বলিলেন ভাল মন্দ সর্ববিধ ভাবের তিনিই আদি। বুদ্ধি অর্থে যে মনোবৃত্তির সাহায্যে কোনও বিষয়ে বিভিন্ন সম্ভাবনা উপস্থিত হইলে আমরা একটি বাছিয়া লই। বিভিন্ন বিষয়ের বোধের নাম জ্ঞান। কোন বিষয়ের প্রতি অযথা আগ্রহের অভাব অসম্মোহ। পরকৃত অনিষ্ট সহনশীলতার নাম ক্ষমা। নিজে কোন

যো মামজমনাদিঞ্চ বেত্তি লোকমহেশ্বরম্।
অসংমূঢ়ঃ স মর্ত্যেষু সর্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ৩
বুদ্ধির্জ্ঞানমসম্মোহঃ ক্ষমা সত্যং দমঃ শমঃ।
সুখং দুঃখং ভবোঽভাবো ভয়ঞ্চাভয়মেব চ ॥ ৪
অহিংসা সমতা তুষ্টিস্তপো দানং যশোঽযশঃ।
ভবন্তি ভাবা ভূতানাং মত্ত এব পৃথগ্বিধাঃ ॥ ৫

বিষয যে ভাবে বুঝিযাছি তাহা ঠিক সেই ভাবে অপবকে বুঝাইবার জন্য যে বাক্য প্রযোগ কবা হয তাহাকে সত্য বলে। বাহ্যেন্দ্রিয নিগ্রহেব নাম দম ও অন্তঃকবণ নিগ্রহকে শম বলে। ভব অর্থে উৎপত্তি কিন্তু এখানে মানসিক ভাব সকল উল্লিখিত হইয়াছে বলিযা ভব শব্দেব অপব অর্থ অস্তিত্ব এ স্থলে সংগত। যোগসূত্রে অবিদ্যা অর্থে ভব শব্দেব প্রযোগ আছে ॥ যোগ।১।১৯ ॥ অভাব ভবেব বিপবীত ভাব বা নাস্তিত্ব বোধ। অহিংসা পবপীডনে অনিচ্ছা। সমতা অর্থে সমচিত্ততা অর্থাৎ চিত্তেব অবিকাবিত্ব অথবা বিভিন্ন পদার্থে সমবুদ্ধি। প্রাপ্ত বিষয়ে পর্যাপ্তজ্ঞানকে তুষ্টি বলে। দান, যশ ও অযশ শব্দে তৎ তৎ সংক্রান্ত মনোভাবই শ্লোকে উদ্দিষ্ট হইযাছে, দানাদি কার্য নহে।

**॥ ৬ ॥** এই সমস্ত প্রজা যাঁহাদেব সৃষ্টি মদ্‌ভাবে ভাবিত সেই সাত জন মহর্ষি এবং চাবি জন মনু পূর্বকালে মানস হইতে জন্মগ্রহণ কবিযাছিলেন **॥ ৬ ॥**

এই অধ্যাযেব ২ শ্লোকে ভগবান বলিয়াছেন তিনি মহর্ষিগণেবও আদি, এখানে তাহাই বিস্তাব কবিতেছেন। পৌবাণিক ধাবণা এই যে সমস্ত জীবজগৎ প্রজাপতিগণ হইতে উৎপন্ন হইয়াছে। ব্রহ্মা জগৎ সৃষ্টি কবিযা প্রজাসর্জন মানসে সনক, সনন্দন, সনাতন ও সনৎকুমাব এই চাবি জনকে উৎপন্ন কবিলেন কিন্তু এই চাবি জনই নিবৃত্তি-মার্গে গমন কবায় প্রজা জন্মিল না। তখন ব্রহ্মা অপব মানসপুত্র সকল সৃষ্টি কবিলেন। তাঁহাবা সর্বপ্রকাব জীবেব আদি হওযায় এবং তাঁহাদের দ্বাবা প্রজা বৃদ্ধি হওযায তাঁহাবা প্রজাপতি নামে অভিহিত হইলেন। এই শ্লোকে উল্লিখিত সপ্ত মহর্ষি ও চাবি মনুই প্রজাপতি এজন্য শ্লোকে প্রজা শব্দ আছে। ইঁহারা জীববর্গের উৎপত্তিব কাবণ হইলেও এবং ব্রহ্মাব মানসজাত হইলেও ভগবান ইঁহাদেব ও ব্রহ্মাবও আদি।

গীতায মহর্ষি, দেবর্ষি, মুনি প্রভৃতি শব্দ বিভিন্ন শ্লোকে আছে, তাহাদেব সংজ্ঞার্থ নির্দেশ কবিতেছি। যিনি সত্য, শ্রুতি, তপস্যা, বিদ্যা ইত্যাদি গুণান্বিত হইযা ব্রহ্মে বত হন তিনি ঋষিপদবাচ্য। যে ঋষি অব্যক্ত পবমতত্ত্বে নিবিষ্ট হন তিনি পবমর্ষি, যিনি মহান্‌কে অবলম্বন কবেন তিনি মহর্ষি। যাঁহাবা দেবতাদিগকে জানেন তাঁহাবা দেবর্ষি। যাঁহারা প্রজাগণকে বঞ্জন কবিয়া তাহাদেব মতিগতি জানিতে পাবেন

মহর্ষয়ঃ সপ্ত পূর্বে চত্বাবো মনবস্তথা।
মদ্‌ভাবা মানসা জাতা যেষাং লোক ইমাঃ প্রজাঃ॥ ৬

তাঁহাবা বাজর্ষি। দীর্ঘাযুষ্কতা, মন্ত্রকাবিতা, ঐশ্বর্য, দিব্যদৃষ্টিতা, জ্ঞানশালিতা, প্রত্যক্ষ-ধর্মসেবিতা ও গোত্রপ্রবর্তনকারিতা এই সপ্তগুণযুক্ত ঋষিকে সপ্তর্ষি বলে অথবা যাঁহাবা পঞ্চতন্মাত্র এবং সত্যে সমাসক্ত তাঁহাবাও সপ্তর্ষি। শ্রুততত্ত্বসমূহে যাঁহাবা নিবিষ্ট তাঁহাবা শ্রুতর্ষি। ঋষিপুত্রগণ ঋষিক নামে অভিহিত॥ বাযু। ৫৯, ৬১ এবং মৎস্য ১৪৫ অধ্যায॥ মননশীল, বিদ্বান, মন্ত্রদ্রষ্টা ব্যক্তিকে মুনি বলা হয়, অনেক মুনি মৌনব্রতাবলম্বী।

পুবাণে কোথাও সাত, কোথাও নয ও কোথাও দশ জন মহর্ষির নাম আছে। সপ্ত মহর্ষি, যথা, ভৃগু, অঙ্গিবস, দক্ষ, পুলস্ত্য, পুলহ, ক্রতু এবং বশিষ্ঠ। ইহাবা সকলেই ব্রহ্মাব মানসপুত্র ও প্রজাপতি॥ বাযু।২৫।৮২॥ নব মহর্ষি, যথা, ভৃগু, অঙ্গিবস, দক্ষ, পুলস্ত্য, পুলহ, ক্রতু, বশিষ্ঠ, মবীচি এবং অত্রি॥ বিষ্ণু।১।৭।৫,৬॥ ইহাবা পুরাণে নব ব্রহ্মা নামে পরিচিত। দশ মহর্ষি, যথা, ভৃগু, অঙ্গিবা, প্রচেতা, পুলস্ত্য, পুলহ, ক্রতু, বশিষ্ঠ, মবীচি, অত্রি এবং নারদ। ইহাদিগকেও ব্রহ্মাব দশ মানসপুত্র বলা হইয়াছে॥ মৎস্য।৩।৬-৮॥ প্রচেতাব পবিবর্তে কোন কোন স্থলে মনুর নাম দশ মানসপুত্রেব মধ্যে উল্লিখিত হয়॥ বাযু।৫৯।৮৭॥

যে সকল রাজা প্রজা সৃষ্টি কবিযাছেন এবং প্রজাপালনেব জন্য ধর্মশাস্ত্র প্রণয়ন কবাইয়াছেন তাঁহারা প্রাচীন ভাবতে মনু নামে পরিচিত ছিলেন। মনুগণেব নাম অনুসাবে এক কালবিভাগও প্রচলিত ছিল, ইহাকে মন্বন্তব বলা হইত। এক কল্পকালে চতুর্দশ মন্বন্তব কল্পিত হইয়াছিল ॥৭।১০ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য॥ চতুর্দশ মনুকাল, যথা, স্বাযম্ভুব, স্বাবোচিষ, ঔত্তমি, তামস, বৈবত, চাক্ষুষ, বৈবস্বত, সাবর্ণি, দক্ষ, ব্রহ্ম, ধর্ম, বৌদ্র, বৌচ্য এবং ভৌত্য। সম্ভবত প্রথম চাবি মনু গীতাব ১০।৬ শ্লোকে উদ্দিষ্ট হইয়াছেন।

নবম অধ্যাযে শ্রীকৃষ্ণ যেমন তৎকালপ্রচলিত সাধনমার্গসমূহেব পবোক্ষ উল্লেখ করিযাছেন দশম অধ্যাযেও সেইরূপ তৎকালীন নানা ধর্মবিশ্বাসেব এবং যে সকল বস্তু সম্মানিত ছিল বা উপাস্য বিবেচিত হইত তাহাদেব গৌণভাবে নির্দেশ কবিযাছেন।

॥ ৭ ॥ শ্রীকৃষ্ণ বলিতেছেন, যিনি আমাব এই বিভূতি এবং যোগকে, অর্থাৎ আমাব সৃষ্টিব বিস্তাব এবং ঐশ্বর্যকে এবং কি প্রকাব কর্মকৌশলরূপ যোগেব দ্বাবা আমি

এতাং বিভূতিং যোগঞ্চ মম যো বেত্তি তত্ত্বতঃ।
সোঽবিকম্পেন যোগেন যুজ্যতে নাত্র সংশয়ঃ॥ ৭

নিজে নির্লিপ্ত থাকিয়া সৃষ্টিকর্তা হইযাছি তাহা, যথার্থত উপলব্ধি কবেন তিনি অবিচলিত যোগেব সহিত যুক্ত হন এ বিষয়ে সংশয় নাই ॥ ৭ ॥

যিনি ভগবানেব যোগ বা কর্মকৌশল জানেন তিনি নিজেও ঐ প্রকাব কর্মকৌশল আয়ত্ত কবেন। এই ধবণেব কথা শ্রীকৃষ্ণ পূর্বেও বলিয়াছেন। ৪।৯ শ্লোকে আছে, যে আমাব দিব্য জন্ম কর্মেব তত্ত্ব অবগত আছে দেহত্যাগেব পব তাহাব পুনর্জন্ম হয না এবং সে আমাকেই প্রাপ্ত হয। ভগবান নির্লিপ্ত থাকিযা কি কবিযা জন্মান ও কর্ম কবেন জানিলে মুক্তি। নির্লিপ্ত থাকিয়া কর্ম কবাব কৌশল গীতাব দ্বিতীয অধ্যায়ে বুদ্ধিযোগ নামে অভিহিত হইয়াছে। পববর্তী শ্লোকগুলিতে শ্রীকৃষ্ণ বলিতেছেন ভগবানই সমস্ত জাগতিক ব্যাপাবেব মূলে আছেন জানিযা জ্ঞানিগণ প্রীতিযুক্ত হইযা তাঁহাব ভজনা কবেন ও তাঁহাবই আলোচনায নিবিষ্ট থাকেন। এইরূপ সততযুক্ত ব্যক্তিদেব ভগবান বুদ্ধিযোগ দান কবেন যাহাব দ্বাবা তাঁহাবা ভগবানকে প্রাপ্ত হন।

**॥ ৮-১১ ॥** আমি সকলেব উৎপত্তিব মূল এবং আমা হইতে সমস্ত জগদ্ ব্যাপাব চলিতেছে ইহা জানিয়া জ্ঞানিগণ ভাবযুক্ত হইয়া অর্থাৎ প্রীতিযুক্ত হইয়া আমাকে ভজনা কবেন। সেই সকল জ্ঞানীবা আমাতেই মন সমর্পণ কবিযা মদ্গতপ্রাণ হইযা পবস্পবকে উপদেশ দান কবিয়া ও নিত্য আমাব কথা আলোচনা কবিয়া তুষ্টি ও প্রীতি লাভ কবেন। সেই সকল সততযুক্ত প্রীতিপূর্বক ভজনাপব ব্যক্তিদেব আমি সেই বুদ্ধিযোগ দান কবি যাহাব দ্বাবা তাঁহাবা আমাকে প্রাপ্ত হন। তাঁহাদেব প্রতি অনুকম্পাবশেই আমি তাঁহাদেব আত্মভাবস্থ হইযা অর্থাৎ তাঁহাদেব অন্তঃকবণে অধিষ্ঠিত হইযা উজ্জ্বল জ্ঞানদীপেব দ্বাবা অজ্ঞান হইতে উৎপন্ন তম নাশ কবি ॥ **৮-১১** ॥

অহং সর্বস্য প্রভবো মত্তঃ সর্বং প্রবর্ততে।
ইতি মত্বা ভজন্তে মাং বুধা ভাবসমন্বিতাঃ॥ ৮
মচ্চিত্তা মদ্গতপ্রাণা বোধয়ন্তঃ পবস্পবম্।
কথযন্তশ্চ মাং নিত্যং তুষ্যন্তি চ বমন্তি চ॥ ৯
তেষাং সততযুক্তানাং ভজতাং প্রীতিপূর্বকম্।
দদামি বুদ্ধিযোগং তং যেন মামুপযান্তি তে॥ ১০
তেষামেবানুকম্পার্থমহমজ্ঞানজং তমঃ।
নাশযাম্যাত্মভাবস্থো জ্ঞানদীপেন ভাস্বতা॥ ১১

এখানে ৮ শ্লোকেব ভাব শব্দেব অর্থ প্রীতি। বাংলাতেও প্রীতি অর্থে ভাব শব্দেব ব্যবহাব আছে, যথা, বামেব সহিত শ্যামেব ভাব আছে। ২।৬৬ শ্লোকেব ব্যাখ্যায় ভাবনা শব্দেব অর্থ দ্রষ্টব্য। ভাব ও ভাবনা সমার্থবাচক। শংকব মতে ১০ শ্লোকেব সততযুক্ত শব্দের অর্থ যাঁহার সকল প্রকাব কামনা নিবৃত্ত হইযা ভগবানে মন যুক্ত হইযাছে। এ অর্থ সংগত মনে হয না কাবণ শংকর বর্ণিত সততযুক্তেব অবস্থা স্থিতপ্রজ্ঞেব অবস্থা। বুদ্ধিযোগ আযত্তে আসিলে পব স্থিতপ্রজ্ঞত্ব অধিগম্য হয়। শংকব ব্যাখ্যা মানিলে সততযুক্তকে বুদ্ধিযোগ দান কবি ভগবানেব এই উক্তি অর্থশূন্য হয। ১০।১৭ শ্লোকে সদা পবিচিন্তযন কথা আছে। অর্জুন জিজ্ঞাসা কবিতেছেন, যোগিন্, আমি কি ভাবে সর্বদা চিন্তা কবিলে তোমাকে জানিতে পাবিব। সদা পবিচিন্তা কবা ও সতত যুক্ত থাকাব একই অর্থ। ১২।১,২ শ্লোকেও সততযুক্ত ও নিত্যযুক্ত কথা আছে।

শ্রীকৃষ্ণেব কথায় অর্জুনেব ভক্তি, বিস্ময় ও কৌতূহলেব উদ্রেক হইয়াছে।

**॥ ১২ - ১৫ ॥** অর্জুন বলিলেন, সমস্ত ঋষিগণ এবং দেবর্ষি নাবদ, অসিত, দেবল, ব্যাস প্রভৃতি তোমাকে বলেন, আপনি পবম ব্রহ্ম পবম আশ্রয পবম পবিত্র শাশ্বত পুরুষ দিব্য অর্থাৎ দ্যোতনশীল ও স্বপ্রকাশ আদিদেব জন্মবহিত বিভু বা সর্বব্যাপী। স্বযং তুমিও আমাকে তাহাই বলিতেছ। কেশব, তুমি আমাকে যে সকল কথা বলিলে তাহা সমস্তই আমি সত্য বলিয়া বোধ কবিতেছি। ভগবন্, তোমাব ব্যক্তি বা জগতেব বিভিন্ন বস্তুরূপে তোমাব প্রকাশ দেবতাবা বা দানবেবা কেহই

অর্জুন উবাচ

পবং ব্রহ্ম পবং ধাম পবিত্রং পবমং ভবান্।
পুরুষং শাশ্বতং দিব্যমাদিদেবমজং বিভুম্॥ ১২
আহুস্ত্বামৃষযঃ সর্বে দেবর্ষির্নাবদস্তথা।
অসিতো দেবলো ব্যাসঃ স্বযঞ্চৈব ব্রবীষি মে॥ ১৩
সর্বমেতদৃতং মন্যে যন্মাং বদসি কেশব।
ন হি তে ভগবন্ ব্যক্তিং বিদুর্দেবা ন দানবাঃ॥ ১৪
স্বযমেবাত্মনাত্মানং বেত্থ ত্বং পুরুষোত্তম।
ভূতভাবন ভূতেশ দেবদেব জগৎপতে॥ ১৫

জানেন না সামান্য মনুষ্যেব কথাই নাই। পুরুষোত্তম, ভূতপালক, ভূতেশ, দেবদেব, জগৎপতে, তুমি স্বয়ংই নিজে নিজেকে জান ॥ ১২ - ১৫ ॥

আব কেহই ভগবানকে জানে না কেবল ভগবানই নিজে নিজেকে জানেন অর্জুনেব এই কথাব অর্থ এই যে ব্রহ্মবিৎ ব্রহ্মই হন সে জন্য ভগবানই ভগবানকে জানেন।

দেবর্ষি শব্দেব অর্থ ১০। ৬ শ্লোকেব ব্যাখ্যায দ্রষ্টব্য। মহাভাবতে শান্তিপর্বে ২৭৪ অধ্যাযে অসিত ও দেবল ঋষিব উল্লেখ আছে। মৎস্যপুবাণ মতে অসিত ও দেবল নামে দুই জন কাশ্যপবংশীয় ব্রহ্মবাদী মুনি ছিলেন ॥ ২৪৫ অধ্যায় ॥

॥ ১৬ - ২০ ॥ তোমাব নিজ দিব্য বিভূতিসমূহ যাহাব দ্বাবা তুমি এই লোক সকল ব্যাপ্ত কবিযা আছ তাহাব বিবরণ আমাকে নিঃশেষ কবিযা বল। যোগিন্, সদা কি প্রকাবে চিন্তা কবিলে আমি তোমাকে জানিতে পাবিব, ভগবন্, কোন কোন ভাবেই বা তুমি আমাব চিন্তনীয। জনার্দন, বিস্তাবিত কবিয়া পুনবায তুমি নিজেব যোগ এবং বিভূতিব কথা বল কাবণ তোমাব অমৃততুল্য বাক্য শুনিযা আমাব তৃপ্তি হইতেছে না। শ্রীভগবান বলিলেন, আচ্ছা, কুরুশ্রেষ্ঠ, তোমাকে আমাব কয়েকটি প্রধান প্রধান দিব্য বিভূতিব কথা বাছিযা বলিতেছি, সকল বিভূতিব কথা বলা চলে না কাবণ আমাব ব্যাপকতাব অন্ত নাই। গুড়াকেশ, আমি সর্বভূতের হৃদয়স্থিত আত্মা এবং আমিই ভূতগণেব আদি এবং মধ্য এবং অন্ত ॥ ১৬ - ২০ ॥

বক্তুমর্হস্যশেষেণ দিব্যা হ্যাত্মবিভূতযঃ।
যাভির্বিভূতিভির্লোকানিমাংস্ত্বং ব্যাপ্য তিষ্ঠসি ॥ ১৬
কথং বিদ্যামহং যোগিংস্ত্বাং সদা পবিচিন্তযন্।
কেষু কেষু চ ভাবেষু চিন্ত্যোঽসি ভগবন্মযা ॥ ১৭
বিস্তবেণাত্মনো যোগং বিভূতিঞ্চ জনার্দন।
ভূযঃ কথয তৃপ্তিৰ্হি শৃণ্বতো নাস্তি মেঽমৃতম্ ॥ ১৮

শ্রীভগবানুবাচ

হন্ত তে কথযিষ্যামি দিব্যা হ্যাত্মবিভূতযঃ।
প্রাধান্যতঃ কুরুশ্রেষ্ঠ নাস্ত্যন্তো বিস্তবস্য মে ॥ ১৯
অহমাত্মা গুড়াকেশ সর্বভূতাশয়স্থিতঃ।
অহমাদিশ্চ মধ্যঞ্চ ভূতানামন্ত এব চ ॥ ২০

জীবাত্মাব সংখ্যা অগণনীয হইলেও মুক্তাবস্থায তাহাবা পবমেশ্ববেব সহিত অভেদ। একই পবমাত্মা সর্বভূতেব হৃদযে অবস্থিত। কঠোপনিষৎ ৫।৯ শ্লোকে বলিতেছেন,

সর্বভূত অন্তবেতে একই আত্মা পশি।
নানা রূপ ধবি পুন বহিঃ বিস্তাবিল॥

॥ ২১ ॥ আদিত্যগণেব মধ্যে আমি বিষ্ণু, জ্যোতিসম্পন্ন বস্তুগণেব মধ্যে কিবণযুক্ত সূর্য, মরুদ্‌গণেব মধ্যে আমি মবীচি, নক্ষত্রগণেব মধ্যে আমি চন্দ্র ॥ ২১ ॥

অদিতিব সন্তান আদিত্যগণ দেবতা বিশেষ। তাঁহাবা সংখ্যায দ্বাদশ, যথা, বিষ্ণু, শক্র, অর্যমা, ধাতা, ত্বষ্টা, পূষা, বিবস্বান্, সবিতা, মিত্র, বরুণ, অংশ এবং ভগ। ॥ বিষ্ণু।১।১৫ ॥ মৎস্যে অর্যমাব পবিবর্তে যমেব নাম আছে। মরুদ্‌গণ আদিতে অসুব-সেনানাযক ছিলেন। ইন্দ্র তাঁহাদিগকে নিজদলে ভাঙাইয়া লইযা আসেন। এই সকল দেবতা ও অসুব ইলাবৃতবাসী মনুষ্য ছিলেন। দেবতাগণেব বাজাব সাধাবণ নাম ইন্দ্র। ১১।৬ শ্লোকেব ব্যাখ্যায় মরুদ্‌গণেব বিবরণ দ্রষ্টব্য। নক্ষত্র শব্দেব অর্থ যাহা ক্ষয পায না, যে জ্যোতিষ্ক চিবকাল আছে তাহা নক্ষত্র নামে অভিহিত এজন্য নক্ষত্রগণেব মধ্যে চন্দ্রেব উল্লেখ আসিযাছে। নক্ষত্র ও star সমার্থবাচক নহে। যে সকল সত্তা বিভূতি, শ্রী বা শক্তিসম্পন্ন শ্রীকৃষ্ণ দশম অধ্যাযে তাহাদেবই নাম কবিযাছেন।

॥ ২২ ॥ বেদসমূহেব মধ্যে আমি সামবেদ, দেবগণেব মধ্যে আমি বাসব, ইন্দ্রিযগণেব মধ্যে মন এবং ভূতগণেব আমি চেতনা ॥ ২২ ॥

শ্রীকৃষ্ণেব কালে অথর্ববেদ নামে পৃথক বেদ ছিল না। ঋক, সাম ও যজুঃ মাত্র ছিল। বেদব্যাস বেদকে চাবি বিভাগ কবেন। সামবেদ গীত হইত বলিযা অধিক শ্রী সম্পন্ন বিবেচিত হইযাছে এবং শ্রীকৃষ্ণ তাহাব প্রাধান্য দিযাছেন। মনকে ইন্দ্রিযাধিপতি বলা হয। ইন্দ্রিযগণকে তাহাদেব দ্যোতনগুণ হেতু কখন কখন দেবতা

আদিত্যানামহং বিষ্ণুর্জ্যোতিষাং ববিবংশুমান্।
মবীচির্মরুতামস্মি নক্ষত্রাণামহং শশী॥ ২১
বেদানাং সামবেদোঽস্মি দেবানামস্মি বাসবঃ।
ইন্দ্রিযাণাং মনশ্চাস্মি ভূতানামস্মি চেতনা॥ ২২

বলা হয়। একজাতীয় দেবতার অধিপতি বাসব ও অপর প্রকার দেবতার অধিপতি মন হওয়ায় শ্লোকে বাসবের পর মনের উল্লেখ আসিয়াছে। চেতনার অভিব্যক্তি অনুসারে ভূতগণের বর্গীকরণ করা হয়, যথা, বহিরন্তঃ অপ্রকাশ, অন্তঃপ্রকাশ এবং বহিরন্তঃ প্রকাশ ॥ বিষ্ণু।১।৫॥ প্রথম বর্গের পদার্থ, যথা, পর্বতাদি স্থাবরসমূহ। এই সকল বস্তুতে চেতনার বহিঃপ্রকাশ নাই অন্তঃপ্রকাশও নাই। দ্বিতীয় বর্গের অন্তর্গত পশ্বাদিতে চেতনার অন্তঃপ্রকাশ আছে অর্থাৎ তাহাদের অনুভূতি আছে কিন্তু বহিঃপ্রকাশ অর্থাৎ তাহা সম্যক ব্যক্ত করিবার ক্ষমতা নাই। তৃতীয় বর্গের অন্তর্গত দেবতা এবং মনুষ্যাদিতে চেতনার অন্তঃ ও বহিঃপ্রকাশ উভয়ই আছে। ভূতানামস্মি চেতনা বাক্যের ইহাই সার্থকতা।

**॥ ২৩ ॥** রুদ্রগণের মধ্যে আমি শংকর, যক্ষ রক্ষগণের মধ্যে কুবের, বসুদিগের মধ্যে আমি পাবক, শিখরীদের মধ্যে মেরু **॥ ২৩ ॥**

রুদ্রদিগের সংখ্যা একাদশ, যথা, অজৈকপাদ, অহির্ব্রধ্ন, বিরূপাক্ষ, রৈবত, হর, বহুরূপ, ত্র্যম্বক, সাবিত্র, সুরেশ্বর, জয়ন্ত ও পিনাকী ॥ মৎস্য। ৫ ॥ মৎস্যের অন্য দুই অধ্যায়ে রুদ্রগণের দুইটি বিভিন্ন তালিকা আছে, যথা, কপালী, পিঙ্গল, ভীম, বিরূপাক্ষ, বিলোহিত, গজেশ, শাসন, শাস্তা, শম্ভু, চণ্ড এবং ধ্রুব ॥ ১৫৩ ॥ পুনশ্চ, নির্ঋতি, শম্ভু, অপরাজিত, মৃগব্যাধ, কপর্দী, দহন, খর, অহির্ব্রধ্ন, কপালী, পিঙ্গল, মহাতেজা এবং সেনানী ॥ ১৭১ ॥ বিষ্ণুপুরাণ মতে রুদ্রগণ, যথা, হর, বহুরূপ, ত্র্যম্বক, অপরাজিত, বৃষাকপি, শম্ভু, কপর্দী, রৈবত, মৃগব্যাধ, শর্ব এবং কপালী ॥ ১।১৫ ॥ পুরাণোক্ত রুদ্রগণের নামের মধ্যে কোথাও শংকরের নাম পাই নাই। মহাভারতে শংকর নামা রুদ্রের উল্লেখ আছে। হয়ত শংকর অপর কোন নামে পুরাণের তালিকাতেই আছেন। বসুগণের নাম সম্বন্ধেও মতভেদ আছে। মৎস্য। ৫ এবং বিষ্ণু। ১।১৫ মতে বসুগণ যথা, আপ, ধ্রুব, সোম, ধর, অনিল, অনল, প্রত্যুষ এবং প্রভাস। মৎস্য। ১৭১। মতে অষ্টবসু যথা, ধর, ধ্রুব, বিশ্বাবসু, সোম, আপ, যম, বায়ু ও নির্ঋতি।

যে শৈলের মাত্র একটি চূড়া তাহার নাম শিখরী। যে শৈলের পর্ব বা গাঁট বা একাধিক চূড়া আছে তাহার নাম পর্বত। যে শৈল এককালে জলের দ্বারা নিগীর্ণ বা

রুদ্রাণাং শংকরশ্চাস্মি বিত্তেশো যক্ষরক্ষসাম্।
বসূনাং পাবকশ্চাস্মি মেরুঃ শিখরিণামহম্ ॥ ২৩

গ্রস্ত ছিল অর্থাৎ যাহা কোনও সমযে সমুদ্রেব নীচে ছিল তাহাব নাম গিবি। মেরু-শৈলে ইলাবৃতবাসী দেববাজগণ থাকিতেন এজন্য শিখবীদেব মধ্যে তাহাব শ্রেষ্ঠত্ব।

**॥ ২৪ ॥** পার্থ, আমাকে পুবোহিতগণেব মধ্যে শ্রেষ্ঠ বৃহস্পতি জানিও, সেনানীদেব মধ্যে আমি স্কন্দ, জলাশয় সমূহেব মধ্যে আমি সাগব **॥ ২৪ ॥**

বৃহস্পতি দেবগণেব পুবোহিত ছিলেন, তাঁহাব বুদ্ধিব খ্যাতি সুবিস্তৃত। তাবকাসুবকে কোন দেবসেনাপতি পবাস্ত কবিতে পাবেন নাই অবশেষে স্কন্দ বা কার্তিকেয তাঁহাকে যুদ্ধে বিনষ্ট কবিয়া স্বর্গবাজ্য উদ্ধাব কবেন।

**॥ ২৫ ॥** মহর্ষিদেব মধ্যে আমি ভৃগু, বাক্যসমূহেব মধ্যে একাক্ষব ওঁ, যজ্ঞ-সকলেব মধ্যে জপযজ্ঞ, স্থাববগণেব মধ্যে হিমালয **॥ ২৫ ॥**

মহর্ষিগণেব নাম ১০।৬ শ্লোকেব ব্যাখ্যায় দ্রষ্টব্য। কথিত আছে ভগবান স্বযং ভৃগুপদলাঞ্ছনা বক্ষে ধাবণ কবেন। মহর্ষিগণেব মধ্যে ভৃগু প্রথমে উৎপন্ন হন। ওঁ ব্রহ্মেব প্রতীক বলিযা শ্রেষ্ঠ বাক্য। জপযজ্ঞকে কেন শ্রেষ্ঠ আসন দেওযা হইল ঠিক বুঝা গেল না। ৪।৩৩ শ্লোকে বলা হইয়াছে দ্রব্যমূলক যজ্ঞ অপেক্ষা জ্ঞানমূলক যজ্ঞ শ্রেষ্ঠ। আনন্দগিবি বলেন জপযজ্ঞে অন্য বৈদিক যজ্ঞেব মত হিংসা নাই বলিযা ইহাব গৌবব। মনকে স্থিব কবিবার জন্য জপ সর্বাপেক্ষা সহজ সাধন। জপেব অর্থ যদি ধ্যান ধবা যায় এবং যদি জপেব সহিত তৎপূর্ববর্তী ওঁকাব কথাব সম্পর্ক আছে মানা যায তবে প্রশ্নোপনিষদেব কথায় বলা যাইতে পাবে যিনি তিন মাত্রা ওঁকাব ধ্যান কবেন তিনি ব্রহ্মলোক প্রাপ্ত হন। কঠ বলেন ওঁকাব অবলম্বনে মনুষ্য ব্রহ্মলোকে মহিমান্বিত হয়। ওঁকাব সাধনা ধ্যানসাধ্য এজন্যই হযত জপ বা ধ্যানকে গৌবব দেওয়া হইয়াছে। যোগসূত্রে ওঁকাবেব জপ উপদিষ্ট হইযাছে ॥ ১।২৮ ॥ কথিত আছে যোগীবা ওঁকার জপ ব্যতীত অন্য কোন উপাসনা করেন না। ১২।১২ শ্লোকেব ব্যাখ্যায বাযুপুবাণ হইতে উদ্ধৃত শ্লোক দ্রষ্টব্য। হিমালয অপূর্ব শ্রীসম্পন্ন নগাধিবাজ এজন্য শ্লোকে হিমালযেব উল্লেখ।

পুবোধসাঞ্চ মুখ্যং মাং বিদ্ধি পার্থ বৃহস্পতিম্।
সেনানীনামহং স্কন্দঃ সবসামস্মি সাগবঃ॥ ২৪
মহর্ষীণাং ভৃগুবহং গিবামস্ম্যেকমক্ষবম্।
যজ্ঞানাং জপযজ্ঞোঽস্মি স্থাববাণাং হিমালযঃ॥ ২৫

॥ ২৬ ॥ আমি সর্ববৃক্ষের মধ্যে অশ্বত্থ, দেবর্ষিগণেব মধ্যে নাবদ, গন্ধর্বদিগেব মধ্যে চিত্ররথ, সিদ্ধদিগেব মধ্যে কপিল মুনি ॥ ২৬ ॥

অশ্বত্থ অতি পবিত্র বৃক্ষ। উপনিষদে এবং গীতাব পঞ্চদশ অধ্যাযেব প্রথম শ্লোকে অশ্বত্থ বৃক্ষেব সহিত ব্রহ্মের এবং সংসাবেব তুলনা আছে। ১০।৬ শ্লোকেব ব্যাখ্যায় দেবর্ষি কাহাকে বলে দ্রষ্টব্য। গন্ধর্ব ও সিদ্ধ পার্বত্য জাতিবিশেষ। গন্ধর্বগণেব মধ্যে চিত্রবথ- বিখ্যাত বাজা ছিলেন। সাংখ্যকার কপিল সিদ্ধজাতীয এবং তিনি যোগসিদ্ধ ব্যক্তি। শংকর বলেন জন্ম হইতেই যাঁহাবা ধর্ম, জ্ঞান, বৈবাগ্য ও ঐশ্বর্যেব আধিক্যসম্পন্ন তাঁহাদিগকে সিদ্ধ বলে। শংকব ব্যাখ্যা এই শ্লোকেব সিদ্ধ শব্দেব পক্ষে সংগত নহে। গন্ধর্ব পদেব পব উল্লিখিত হওযায় সিদ্ধশব্দে সিদ্ধজাতি বুঝাইতেছে। মৎপ্রণীত 'পুবাণপ্রবেশ' ১৪, ২৫৯ পৃঃ দ্রষ্টব্য।

॥ ২৭ ॥ অশ্বগণেব মধ্যে আমাকে ক্ষীবসাগব হইতে উৎপন্ন উচ্চৈঃশ্রবা বলিযা জানিবে, গজশ্রেষ্ঠগণেব মধ্যে আমি ঐবাবত এবং মনুষ্যগণেব মধ্যে নবপতি ॥ ২৭ ॥

অমৃতমন্থনেব সময অমৃতসাগব বা ক্ষীবসাগব হইতে উচ্চৈঃশ্রবা অশ্ব পাওয়া গিযাছিল। ঐবাবত চতুর্দন্ত বৃহদাকাব হস্তী। ইন্দ্রেব বাহন ঐবাবত। ইবাবতী-তীবে চতুর্দন্ত গজ পাওয়া গিয়াছিল বলিয়া তাহাব নাম ঐবাবত। ঐবাবত mamoth জাতীয হস্তী।

॥ ২৮ - ৩১ ॥ আমি অস্ত্রসমূহেব মধ্যে বজ্র, গাভীদেব মধ্যে কামধেনু, প্রজা উৎপন্ন হেতু প্রজনয়িতা কাম, সর্পগণেব মধ্যে আমি বাসুকি এবং নাগগণেব মধ্যে অনন্ত, জলচাবিগণেব মধ্যে বরুণ, পিতৃগণেব মধ্যে আমি অর্যমা, সংযমকাবিগণেব অর্থাৎ

অশ্বত্থঃ সর্ববৃক্ষাণাং দেবর্ষীণাঞ্চ নারদঃ।
গন্ধর্বাণাং চিত্ররথঃ সিদ্ধানাং কপিলো মুনিঃ ॥ ২৬
উচ্চৈঃশ্রবসমশ্বানাং বিদ্ধি মামমৃতোদ্ভবম্।
ঐরাবতং গজেন্দ্রাণাং নবাণাঞ্চ নরাধিপম্ ॥ ২৭
আযুধানামহং বজ্রং ধেনূনামস্মি কামধুক্।
প্রজনশ্চাস্মি কন্দর্পঃ সর্পাণামস্মি বাসুকিঃ ॥ ২৮
অনন্তশ্চাস্মি নাগানাং বরুণো যাদসামহম্।
পিতৃণামর্যমা চাস্মি যমঃ সংযমতামহম্ ॥ ২৯

ধর্মার্থ শাস্তিদাতাগণেব মধ্যে আমি যম, দৈত্যদিগেব মধ্যে আমি প্রহ্লাদ, গ্রাসকাবী-দেব মধ্যে কাল এবং আমি মৃগদিগেব মধ্যে মৃগেন্দ্র এবং পক্ষিগণেব মধ্যে বৈনতেয় বা বিনতানন্দন গরুড়, পবিত্রতা সম্পাদকগণেব মধ্যে আমি পবন, শস্ত্রধাবিগণেব মধ্যে আমি বাম, ঝষদিগেব মধ্যে আমি মকব, স্রোতস্বতীদেব মধ্যে আমি জাহ্নবী ॥ ২৮ - ৩১ ॥

কামধেনুব নিকট যাহা কামনা কবা যায় তাহাই পাওয়া যায ইহা প্রবাদ। বশিষ্ঠেব এরূপ একটি কামধেনু ছিল। এখনও কোন কোন আশ্রমে, যথা দেওঘব বালানন্দাশ্রম, কামধেনু বাখা হয, এই কামধেনু সকল সময়ে দুগ্ধ দিতে পাবে বলিযা কথিত। সর্প ও নাগ দুইটি বিভিন্ন নবজাতি। সর্পগণেব বিখ্যাত বাজা বাসুকি ও নাগগণেব বাজা অনন্ত বা শেষনাগ। সর্পজাতি বহু পূর্বে উচ্ছিন্ন হইলেও ভাবতে নাগগণ বহুদিন যাবৎ বাজত্ব কবিযাছিল। অন্ধ্রবাজ শালিবাহন নাগজাতীয ছিলেন। এখনও নাগ উপাধি দেখা যায়। বৈবস্বত মনুব বাজ্যকালে তদ্‌ভ্রাতা যমের উপব দুষ্টের শাসনভাব অর্পিত ছিল, তদবধি যম ধর্মবাজ বলিয়া পবিচিত হইয়াছেন। ক্রমে মৃত্যুব দেবতা, পবলোকে দণ্ডবিধানকারী দেবতা এবং ইহলোকেব দুষ্টের শাসক যম এক হইযা গিয়াছেন। কঠোপনিষদের নচিকেতা মনুব ভ্রাতা যমেব নিকট উপদেশেব জন্য গমন কবিয়াছিলেন। কঠে যমকে বৈবস্বত অর্থাৎ বিবস্বান নবপতির পুত্র বলা হইয়াছে। ৩০ শ্লোকেব কলয়ৎ শব্দেব অর্থ শংকবমতে গণনাকাবী। এই শব্দের অর্থ গ্রাসকাবীও হয় এবং এই অর্থই এখানে অধিকতব সংগত মনে হয। শ্রীকৃষ্ণ বলিতেছেন আমি সকলের গ্রাসকাবী মহাকাল। ১১।৩২ শ্লোকেও আছে কালোঽস্মি লোকক্ষয়কৃৎ অর্থাৎ আমি লোকধ্বংসকাবী কাল। ১০।৩৩ শ্লোকে সময়রূপী অক্ষয় কালেব উল্লেখ আছে অতএব ১০।৩০ শ্লোকেব কাল এবং ১০।৩৩ শ্লোকেব কাল বিভিন্ন। শংকব মৃগেন্দ্র শব্দেব অর্থ কবিয়াছেন সিংহ অথবা ব্যাঘ্র। পুবাকালে ভাবতে সিংহেব প্রতিপত্তিই অধিক ছিল এবং তখন ভাবতেব প্রায় সর্বত্র সিংহ দেখা

প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাং কালঃ কলযতামহম্।
মৃগাণাঞ্চ মৃগেন্দ্রোঽহং বৈনতেয়শ্চ পক্ষিণাম্॥ ৩০
পবনঃ পবতামস্মি বামঃ শস্ত্রভৃতামহম্।
ঝষাণাং মকবশ্চাস্মি স্রোতসামস্মি জাহ্নবী॥ ৩১

যাইত। সিংহই তখন পশুরাজ। ক্রমে সিংহ ভারত হইতে লোপ পাইয়াছে। এখন জুনাগড় অঞ্চল ব্যতীত আর ভারতে কোথাও সিংহ দেখা যায় না। ব্যাঘ্রই এখন মৃগেন্দ্রের পদ অধিকার করিয়াছে। শংকর হয়ত এজন্য মৃগেন্দ্র শব্দের রূঢ় অর্থ সিংহ ব্যতীত ব্যাঘ্রেরও উল্লেখ করিয়াছেন। আচার্য যোগেশচন্দ্র রায়ের মতে ভারতীয় ঈগলের নাম গরুড়। প্রাচীন ভারতে সর্প ও নাগের ন্যায় পক্ষী নামধারী এক নরজাতি ছিল। বিনতানন্দন এই জাতির এক শ্রেষ্ঠ ব্যক্তি ছিলেন। কৃষ্ণদ্বৈপায়নের পরবর্তী ব্যাসের নাম দ্রৌণি। মার্কণ্ডেয় পুরাণে চতুর্থ অধ্যায়ে ইহাকে পক্ষীজাতীয় বলা হইয়াছে। অগ্নিকেই সাধারণত পাবক বা পবিত্রতা সম্পাদক বলা হয়। শ্রীকৃষ্ণ পবনকে কেন সেই মান দিয়াছেন বুঝা গেল না। অবশ্য পবনও পবিত্রতা সম্পাদক বলিয়া পরিগণিত। বোধ হয় সর্বত্রগ ও মহান ॥ ৯।৬ ॥ বলিয়া বায়ুকে অগ্নি অপেক্ষা শ্রেষ্ঠ স্থান দেওয়া হইয়াছে। রাম শব্দে দাশরথি রাম বুঝাইতেছে পরশুরাম নহে। পুরাণে আছে দাশরথি রামের কীর্তিতে পূর্ববর্তী পরশুরামের কীর্তি ম্লান হইয়াছিল। পুরাণমতে ঝষা নাম্নী স্ত্রী হইতে জলচরগণের উৎপত্তি হইয়াছে। ঝষাবংশীয়গণ, যথা, সহস্রদন্ত মকর, পাঠীন, তিমি, রোহিতাদি মীনগণ, গ্রাহ, নিক্ষ, শিশুমার, কূর্মগণ, মুণ্ডক, শম্বুক, শুক্তি, জলৌকা প্রভৃতি ॥ বায়ু। ১৬৯ ॥

॥ ৩২ - ৩৩ ॥ অর্জুন, আমি সমস্ত সৃষ্ট বস্তুর আদি এবং অন্ত এবং মধ্য, বিদ্যার মধ্যে আমি অধ্যাত্মবিদ্যা, বাদিগণের কথার মধ্যে বাদ, অক্ষর সমূহের মধ্যে আমি অকার এবং সমাসের মধ্যে দ্বন্দ্ব সমাস, আমিই অক্ষয় কাল, আমি বিশ্বতোমুখ ধাতা ॥ ৩২ - ৩৩ ॥

অধ্যাত্ম অর্থে স্বভাব ॥ গীতা ।৮।৩ ॥ মনুষ্যের শরীর ও মন লইয়াই তাহার স্বভাব। এই শরীর ও মনকে অর্থাৎ অধ্যাত্মকে বা ক্ষেত্রকে যিনি জানেন তিনি ক্ষেত্রজ্ঞ বা পুরুষ। গীতায় ১৩ অধ্যায়ে ক্ষেত্রক্ষেত্রজ্ঞ সম্বন্ধে বিচার আছে এবং কৃষ্ণ ক্ষেত্র-ক্ষেত্রজ্ঞ জ্ঞানকে গৌরব দিয়াছেন। অধ্যাত্মবিদ্যা এই জ্ঞানের অনুশীলন করে বলিয়া

সর্গাণামাদিরন্তশ্চ মধ্যঞ্চৈবাহমর্জুন।
অধ্যাত্মবিদ্যা বিদ্যানাং বাদঃ প্রবদতামহম্ ॥ ৩২
অক্ষরাণামকারোঽস্মি দ্বন্দ্বঃ সামাসিকস্য চ।
অহমেবাক্ষয়ঃ কালো ধাতাহং বিশ্বতোমুখঃ ॥ ৩৩

শ্রেষ্ঠ বিদ্যা। বাদিগণেব বিচাবে তিন প্রকার তর্কপদ্ধতি দেখা যায়, যথা, বিতণ্ডা, জল্প ও বাদ। স্বীয় মত প্রতিষ্ঠাব বিশেষ চেষ্টা না কবিয়া কেবল প্রতিপক্ষেব মত খণ্ডনের জন্য যে তর্ক তাহাব নাম বিতণ্ডা। যে প্রকাবে হউক নিজ মত প্রতিষ্ঠাব জন্য বিচাবেব নাম জল্প এবং জয়পবাজযের কথা মনে না বাখিয়া কেবল প্রকৃত তত্ত্ব নিরূপণেব জন্য যে বিচাব তাহাব নাম বাদ। বাদে সত্য নির্ণয় হয় বলিযা বাদ শ্রেষ্ঠ তর্কপদ্ধতি। আদি অক্ষব বলিয়া অকাবেব গৌবব। উভয় পদেব প্রাধান্য হেতু সমাসেব মধ্যে দ্বন্দ্ব সমাসের শ্রেষ্ঠত্ব। ৩৩ শ্লোকেব কাল অর্থে সময়। ইহা প্রবাহরূপে অক্ষয়। বিশ্বতো-মুখ শব্দেব অর্থ বিশ্বেব সর্বদিকে এবং সর্বত্র যাঁহাব মুখ বিদ্যমান। যিনি নির্বিশেষে বিশ্বেব সকল বস্তুব ধাতা বা নিয়ন্তা তিনিই বিশ্বতোমুখ ধাতা।

॥ ৩৪ ॥ এবং আমি সর্বহব মৃত্যু এবং ভবিষ্যকালে যত পদার্থ বা প্রাণী জন্মিবে তাহাদেব উৎপত্তিব হেতু এবং নাবীগণেব মধ্যে আমি কীর্তি, শ্রী, বাক্, স্মৃতি, মেধা, ধৃতি, ক্ষমা ॥ ৩৪ ॥

পুবাণে বহুপ্রকাব মৃত্যু কথিত হইয়াছে। পদ্ম। ভূমি। ৬৬।১২২ শ্লোক, যথা,

একোত্তবং মৃত্যুশতমস্মিন্ দেহে প্রতিষ্ঠিতম্।
তত্রৈকঃ কালসংযুক্তঃ শেষাশ্চাগন্তবঃ স্মৃতাঃ॥

অর্থাৎ, এই দেহে একশত এক প্রকাব মৃত্যু প্রতিষ্ঠিত আছে, তন্মধ্যে একটি কালসংযুক্ত অবশিষ্ট আগন্তুক বলিয়া কথিত। পূর্ববর্তী শ্লোকে কালেব উল্লেখেব পবে কালসংযুক্ত সর্বহব মৃত্যুর কথা আসিয়াছে। কীর্তি, শ্রী, ইত্যাদিকে অনেকে নাবীগণেব গুণাবলী বলিযা ব্যাখ্যা কবিয়াছেন। এ ব্যাখ্যা কষ্টকল্পিত মনে হয। স্মৃতি, মেধা, ধৃতিকে বিশেষ কবিয়া উত্তম স্ত্রীস্বভাব মনে কবিবাব কোন কারণ নাই। কীর্তি, শ্রী, ইত্যাদি দক্ষকন্যাগণেব নাম। ইহাবা প্রসূতিব গর্ভে উৎপন্ন হন এবং সংখ্যায় চতুর্বিংশতি, যথা, শ্রদ্ধা, লক্ষ্মী, ধৃতি, তুষ্টি, পুষ্টি, মেধা, ক্রিয়া, বুদ্ধি, লজ্জা, বপু, শান্তি, সিদ্ধি, কীর্তি, খ্যাতি, সতী, সম্ভূতি, স্মৃতি, প্রীতি, ক্ষমা, সন্নীতি, অনসূয়া, উর্জা, স্বাহা এবং স্বধা। ইহাদেব প্রথম তেব জন ধর্মেব পত্নী এবং শেষোক্ত এগাব জন ভৃগু প্রভৃতিব পত্নী॥ বিষ্ণু।১।৭॥ দক্ষকন্যাগণেব এই তালিকায় শ্রী ও বাক্ এই দুই নাম নাই। লক্ষ্মীব

---

মৃত্যুঃ সর্বহবশ্চাহমুদ্ভবশ্চ ভবিষ্যতাম্।
কীর্তিঃ শ্রীর্বাক্ চ নাবীণাং স্মৃতির্মেধা ধৃতিঃ ক্ষমা॥ ৩৪

অপর নাম শ্রী। অন্যত্র কাশ্যপপত্নী বলিয়া দক্ষকন্যা বাকের উল্লেখ আছে। দক্ষকন্যাগণ হইতে প্রজাসৃষ্টি হইয়াছিল এজন্য তাঁহারা নারীগণের মধ্যে শ্রেষ্ঠ কথিত হইয়াছেন।

॥ ৩৫ ॥ সাম সমূহের মধ্যে আমি বৃহৎ সাম, ছন্দ সমূহের মধ্যে গায়ত্রী, মাসেব মধ্যে আমি মার্গশীর্ষ, ঋতুর মধ্যে বসন্ত ঋতু ॥ ৩৫ ॥

বৈদিক বৃহৎসাম নামক স্তোত্রে ইন্দ্র সর্বেশ্বররূপে পূজিত হইয়াছেন। এই স্তোত্র সামবেদের অন্তর্গত। বেদে নানা ছন্দোযুক্ত মন্ত্র আছে, ইহাদিগকে ছন্দ বলা হয়, যথা, ত্রৈষ্টুভছন্দ, পঞ্চদশ ছন্দস্তোম, জগতীছন্দ ইত্যাদি। ছন্দঃসমূহের মধ্যে গায়ত্রীর গৌরব সর্বাপেক্ষা অধিক। পুরাণে আছে বেদের গায়ত্রীছন্দ সর্বপ্রথম উৎপন্ন হয়। মার্গশীর্ষ অগ্রহায়ণ মাসের নাম। আনন্দগিরি বলেন এই মাসে পক্ব শস্য উৎপন্ন হয় বলিয়া ইহার উল্লেখ। পুরাকালে কোনও সময়ে অগ্রহায়ণ মাস হইতে বৎসর গণনা হইত কি না তাহা বিচার্য। অগ্রহায়ণ নামের অর্থই বৎসরের অগ্র বা প্রথম। মাঘ মাস এক সময়ে প্রথম মাস বলিয়া পরিচিত ছিল ॥ বায়ু। ৫৩ ॥ বসন্ত বা কুসুমাকর চিরকালই ঋতুরাজ বলিয়া পরিচিত।

॥ ৩৬ ॥ ছলনাকারিগণের মধ্যে আমি দ্যূত, তেজস্বীদিগের আমি তেজ, আমি জয়, আমি ব্যবসায়, বলবানদিগের আমি বল ॥ ৩৬ ॥

ছলয়ৎ শব্দের অর্থ ছলনাকারী। কি কি ভাবে ভগবান চিন্তনীয় অর্জুনের এই প্রশ্নের উত্তরে ভগবান এ পর্যন্ত নিজ উত্তম বিভূতির বর্ণনা করিয়াছেন সে জন্য এই শ্লোকে ছলনাকারীদের কথা কেন আসিল তাহা বুঝা গেল না। ছলয়ৎ শব্দের অর্থ যদি ক্রীড়া ধরা যায় তবে অর্থ সুগম হয়। ক্রীড়ার মধ্যে দ্যূতক্রীড়া শ্রেষ্ঠ। এখনও দ্যূতসম্বন্ধীয় ঘোড়দৌড়কে king of sports বা ক্রীড়ার রাজা বলা হয়। শ্লোকের সত্ব শব্দের বল অর্থ করিলে পূর্ববর্তী তেজ, জয়, ব্যবসায় শব্দের সহিত সংগতি থাকে। ব্যবসায় অর্থে উদ্যম।

বৃহৎসাম তথা সাম্নাং গায়ত্রীচ্ছন্দসামহম্।
মাসানাং মার্গশীর্ষোঽহম্ ঋতূনাং কুসুমাকরঃ ॥ ৩৫
দ্যূতং ছলয়তামস্মি তেজস্তেজস্বিনামহম্।
জয়োঽস্মি ব্যবসায়োঽস্মি সত্ত্বং সত্ত্ববতামহম্ ॥ ৩৬

॥ ৩৭ ॥ বৃষ্ণিগণের মধ্যে আমি বাসুদেব, পাণ্ডবগণের মধ্যে ধনঞ্জয় এবং মুনিগণের মধ্যে আমি ব্যাস, কবিগণের মধ্যে উশনা কবি ॥ ৩৭ ॥

মননশীল মন্ত্রদ্রষ্টা ব্যক্তিকে মুনি বলে। উশনা বা শুক্র বা কাব্য ভৃগুপত্নী কাব্যার পুত্র। ইনি আদি কবি ও নীতিশাস্ত্র প্রণেতা। ধ্রুব ও তাঁহার মাতা সুনীতি সম্বন্ধে উশনাকৃত কবিতা পুরাণে ধৃত আছে, যথা,

অহোঽস্য তপসো বীর্যম্ অহোঽস্য তপসঃ ফলম্।
যদেনং পুরতঃ কৃত্বা ধ্রুবং সপ্তর্ষয়ঃ স্থিতা॥
ধ্রুবস্য জননী চেয়ং সুনীতির্নাম সূনৃতা।
অস্যাশ্চ মহিমানং কঃ শক্তো বর্ণয়িতুং ভুবি॥
ত্রৈলোক্যাশ্রয়তাং প্রাপ্তং পরং স্থানং স্থিরায়তি।
স্থানং প্রাপ্তা বরং কৃত্বা যা কুক্ষিবিবরে ধ্রুবম্॥

অর্থাৎ, অহো, ইহার তপস্যার বল, অহো, ইহার তপস্যার ফল যৎপ্রভাবে ইহাকে পুরোবর্তী করিয়া সপ্তর্ষিগণ স্থিত আছেন। আর এই ধ্রুবের সুনীতি বা সূনৃতা নাম্নী জননী, ইহার মহিমাই বা পৃথিবীতে কে বর্ণনা করিতে সক্ষম, যিনি ধ্রুবকে গর্ভে ধারণ করিয়া শ্রেষ্ঠ স্থান প্রাপ্ত হইয়া ত্রৈলোক্যের আশ্রয়প্রাপ্ত পরম স্থানে স্থির হইয়া আছেন।

॥ ৩৮ ॥ আমি দমনকারীদের দণ্ড, জয়েচ্ছুগণের আমি নীতি এবং গোপ্যগণের মধ্যে মৌন, জ্ঞানিগণের আমি জ্ঞান ॥ ৩৮ ॥

মৎস্যপুরাণ ২২৫ অধ্যায়ে কথিত আছে যে সাম, দান, ভেদ এই তিন উপায়ে যাহারা বশে আসে না দণ্ডে তাহারা বশীভূত হয়। যেখানে দণ্ড না থাকে সেখানে লোকে স্ব স্ব মর্যাদা অতিক্রম করে। সমস্ত সমাজধর্ম দণ্ডে প্রতিষ্ঠিত। সর্বং দণ্ডে প্রতিষ্ঠিতম্। মহাভারত শান্তি পর্ব ৫৬ অধ্যায়ে উশনাকৃত দণ্ডনীতি সংক্রান্ত অন্য দুইটি শ্লোক ধৃত আছে। উশনা দণ্ডনীতি লিখিয়াছিলেন এজন্য তাঁহার নামের পরেই দণ্ডের

বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ।
মুনীনামপ্যহং ব্যাসঃ কবীনামুশনাঃ কবিঃ॥ ৩৭
দণ্ডো দময়তামস্মি নীতিরস্মি জিগীষতাম্।
মৌনং চৈবাস্মি গুহ্যানাং জ্ঞানং জ্ঞানবতামহম্॥ ৩৮

ও নীতিব কথা আসিয়াছে। সাম, দান, ভেদ ইত্যাদি নীতির অন্তর্গত। গোপ্য শব্দে শ্লোকে গুপ্তিব উপায বুঝাইতেছে। দণ্ড, নীতি শব্দেব পব গুপ্তিব কথা আসায় বাজগণেব মন্ত্রণাগুপ্তি উদ্দিষ্ট হইয়াছে।

॥ ৩৯ - ৪২ ॥ অর্জুন, সমস্ত ভূতবর্গেব যাহা বীজস্বরূপ তাহাই আমি। চবাচরে এমন কোন বস্তু নাই যাহা আমা বিনা থাকিতে পাবে। পবন্তপ, আমাব দিব্য বিভূতিসমূহেব অন্ত নাই। এই বিভূতিব বিস্তৃতি তোমাকে সংক্ষেপে বলিলাম। যে যে সত্তা বিভূতিসম্পন্ন, শ্রীসম্পন্ন অথবা শক্তিসম্পন্ন সেই সেই সত্তা আমাব তেজেব অংশ হইতে উৎপন্ন জানিবে, অথবা, অর্জুন, তোমাব বহু প্রকাবে এত জানিয়া কি হইবে, আমি এই সমস্ত জগৎ একাংশ দ্বাবা আবিষ্ট কবিয়া আছি ॥ ৩৯ - ৪২ ॥

ভগবানেব এক পাদমাত্র জগৎ ব্যাপাবেব সহিত সম্পর্কিত অবশিষ্ট তিন পাদ অব্যবহার্য ও ধাবণাব অতীত। পবিশিষ্টে 'গীতাব বিভিন্ন অধ্যায়েব বক্তব্য' শীর্ষক প্রবন্ধে কোন অধ্যায়ে কি আছে তাহা সংক্ষেপে বলিযাছি। সে স্থলে দশম অধ্যায সম্বন্ধে যে মন্তব্য আছে তাহা দ্রষ্টব্য।

যচ্চাপি সর্বভূতানাং বীজং তদহমর্জুন।
ন তদস্তি বিনা যৎ স্যান্ময়া ভূতং চবাচবম্ ॥ ৩৯
নান্তোঽস্তি মম দিব্যানাং বিভূতীনাং পবন্তপ।
এষ তূদ্দেশতঃ প্রোক্তো বিভূতের্বিস্তবো ময়া ॥ ৪০
যদ্ যদ্ বিভূতিমৎ সত্ত্বং শ্রীমদূর্জিতমেব বা।
তত্তদেবাবগচ্ছ ত্বং মম তেজোঽংশসম্ভবম্ ॥ ৪১
অথবা বহুনৈতেন কিং জ্ঞাতেন তবার্জুন।
বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগৎ ॥ ৪২

বিভূতি যোগ নামক
দশম অধ্যায় সমাপ্ত।

# গীতাব্যাখ্যা

## একাদশ অধ্যায়

### বিশ্বরূপদর্শন যোগ

॥ ১ ॥ অর্জুন বলিলেন, আমাব প্রতি অনুগ্রহবশে পবম গোপনীয় অধ্যাত্ম-বিষয়ক যে কথা বলিলে তাহাতে আমাব যে মোহ হইযাছিল তাহা অপগত হইল ॥ ১ ॥

শ্রীকৃষ্ণ পূর্বে বলিয়াছেন যে সাধাবণেব বুদ্ধি বিচলিত কবিতে নাই। অসঙ্গ-চিত্তে অনুষ্ঠিত হইলে কর্ম অকর্ম সব সমান হইযা যায় এবং স্থিতপ্রজ্ঞের কর্তব্য বলিযা কিছু নাই এ সকল গুহ্য কথা কেবল উপযুক্ত ব্যক্তিকেই বলা যায়। অর্জুন সেই পরম গুহ্য কথা শুনিযাছেন। অধ্যাত্মসংজ্ঞিত কথাব অর্থ আত্মা ও অনাত্মাব সম্বন্ধ বিষয়ক। অধ্যাত্ম অর্থে স্বভাব। এই স্বভাববশে ও সামাজিক ধর্মবশে অর্থাৎ স্বধর্মবশে অসঙ্গচিত্তে যুদ্ধাদি ক্রুব কার্য কবিয়াও কি কবিযা মুক্তি লাভ হইতে পারে তাহা শ্রীকৃষ্ণ বলিয়াছেন এজন্য তাঁহাব উপদেশ অধ্যাত্মসংজ্ঞিত। অর্জুনের মোহ অপগত হইল অর্থে যুদ্ধ কবিব না এই যে অকীর্তিকর অনার্যজুষ্ট প্রবৃত্তি দেখা দিয়াছিল তাহা নষ্ট হইল। অর্জুন যুদ্ধ কবিতে বাজি হইলেন, বুঝিলেন ভাল না লাগিলেও তাঁহাব যুদ্ধই কর্তব্য। অর্জুন অসঙ্গচিত্ত বা স্থিতপ্রজ্ঞ কিছুই হন নাই। আদর্শ ব্যবহাবেব বিচাব শুনিযা কেবল তাঁহাব কর্তব্যবুদ্ধি জাগিয়াছে। তাঁহার কুতূহলেবও উদ্রেক হইযাছে, কৃষ্ণ

অর্জুন উবাচ

মদনুগ্রহায় পবমং গুহ্যমধ্যাত্মসংজ্ঞিতম্‌।
যত্ত্বয়োক্তং বচস্তেন মোহোঽয়ং বিগতো মম ॥ ১

বলিলেন তাবৎ চবাচবের তিনিই আশ্রয়, এই ব্যাপাব স্পষ্ট উপলব্ধি কবা যায় কি না জানিতে অর্জুনেব আগ্রহ হইল। তিনি বলিলেন,

॥ ২ - ৪ ॥ কমলপত্রলোচন, তোমাব নিকট আমি ভূতগণেব উৎপত্তি ও বিনাশেব কথা বিস্তাবিত শুনিলাম এবং তোমাব অব্যয় মাহাত্ম্যও জানিলাম। পবমেশ, পুরুষোত্তম, তোমার সেই ঐশ্বর রূপ, যাহা সৃষ্ট চবাচবে বিস্তৃত এবং যাহাব কথা তুমি আমাকে নিজে বলিয়াছ তাহা, দেখিতে ইচ্ছা হইতেছে। প্রভো, যদি তুমি মনে কব আমাব তাহা দেখিবাব শক্তি আছে তবে, যোগেশ্বর, তুমি আমাকে তোমার সেই অব্যয় স্বরূপ দেখাও ॥ ২ - ৪ ॥

যোগেশ্বব সম্বোধনেব সার্থকতা এই যে অর্জুনেব বিশ্বাস শ্রীকৃষ্ণ ইচ্ছা কবিলে স্বীয় যোগবলে অর্জুনকে অব্যয় রূপ দেখাইতে পাবেন।

॥ ৫ - ৮ ॥ শ্রীভগবান বলিলেন, পার্থ, আমি তোমাকে শত শত সহস্র সহস্র নানাবিধ, নানা আকৃতিবিশিষ্ট, নানাবর্ণ আমাব দিব্য রূপসমূহ দেখাইব। ভাবত,

ভবাপ্যয়ৌ হি ভূতানাং শ্রুতৌ বিস্তবশো মযা।
ত্বত্তঃ কমলপত্রাক্ষ মাহাত্ম্যমপি চাব্যয়ম্ ॥ ২
এবমেতদ্ যথাত্থ ত্বমাত্মানং পরমেশ্বর।
দ্রষ্টুমিচ্ছামি তে রূপমৈশ্বরং পুরুষোত্তম ॥ ৩
মন্যসে যদি তচ্ছক্যং ময়া দ্রষ্টুমিতি প্রভো।
যোগেশ্বব ততো মে ত্বং দর্শয়াত্মানমব্যয়ম্ ॥ ৪
শ্রীভগবানুবাচ
পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ।
নানাবিধানি দিব্যানি নানাবর্ণাকৃতীনি চ ॥ ৫
পশ্যাদিত্যান্ বসূন্ রুদ্রানশ্বিনৌ মরুতস্তথা।
বহূন্যদৃষ্টপূর্বাণি পশ্যাশ্চর্যাণি ভাবত ॥ ৬
ইহৈকস্থং জগৎ কৃৎস্নং পশ্যাদ্য সচবাচবম্।
মম দেহে গুডাকেশ যচ্চান্যদ্দ্রষ্টুমিচ্ছসি ॥ ৭
ন তু মাং শক্যসে দ্রষ্টুমনেনৈব স্বচক্ষুষা।
দিব্যং দদামি তে চক্ষুঃ পশ্য মে যোগমৈশ্ববম্ ॥ ৮

॥ ২ ॥ শ্রীভগবান বলিলেন, জ্ঞানিগণ কাম্য কর্মেব ন্যাসকে সন্ন্যাস বলিয়া জানেন, বিচক্ষণগণ সর্বকর্মেব ফলত্যাগকে ত্যাগ বলেন ॥ ২ ॥

ন্যাস অর্থে সমর্পণ অথবা ত্যাগ দুইই হইতে পাবে। প্রথম অর্থে কাম্য কর্ম ব্রহ্মে সমর্পণ কবাব নাম সন্ন্যাস ও দ্বিতীয় অর্থে কাম্য কর্ম ত্যাগই সন্ন্যাস। শ্রীকৃষ্ণ প্রথম অর্থে সন্ন্যাস শব্দ প্রয়োগ কবিতে চাহেন বলিযা ব্যাখ্যায় সন্ন্যাসের ধাতুগত ন্যাস শব্দই রাখিলেন। কর্মবর্জনকাবী সন্ন্যাসমার্গী দ্বিতীয় অর্থ সমীচীন বলিবেন। শ্রীকৃষ্ণেব কালে কর্মবর্জনরূপ সন্ন্যাসমার্গে যে বহু সাধক আস্থাবান ছিলেন তাহা তাঁহাব কথাব ভঙ্গীতে অনেক স্থলে প্রকাশ পাইয়াছে।

॥ ৩ ॥ এক শ্রেণীব মনীষীবা এই বলেন যে কর্মমাত্রই দোষবৎ পবিত্যাজ্য অপবে যজ্ঞ দান তপ কর্ম ত্যাজ্য নহে ইহাই বলেন ॥ ৩ ॥

শ্লোকে দোষশব্দ পাবিভাষিক অর্থে প্রযুক্ত হইযাছে। যাহাতে বন্ধন হয তাহাকে দোষ-বা ক্লেশ বলা হয় ॥ যোগসূত্র ৩।৫০ ॥

॥ ৪ - ৬ ॥ ভরতসত্তম, সেই ত্যাগ সম্বন্ধে আমাব স্থিবসিদ্ধান্ত শুন। পুরুষ-ব্যাঘ্র, ত্যাগও ত্রিবিধ বলিয়া বর্ণিত হইয়াছে। যজ্ঞ দান তপ বর্জনীয় নহে। যজ্ঞ দান এবং তপ হইতে মনীষিগণেব চিত্তশুদ্ধি হয় কিন্তু, পার্থ, এই সকল কর্মও আসক্তি ও ফল-ত্যাগ কবিয়া আচবণ করিতে হইবে ইহাই আমাব নিশ্চিত এবং উত্তম মত ॥ ৪ - ৬ ॥

শ্রীভগবানুবাচ

কাম্যানাং কর্মণাং ন্যাসং সন্ন্যাসং কবয়ো বিদুঃ।
সর্বকর্মফলত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ॥ ২
ত্যাজ্যং দোষবদিত্যেকে কর্ম প্রাহুর্মনীষিণঃ।
যজ্ঞদানতপঃ কর্ম ন ত্যাজ্যমিতি চাপবে॥ ৩
নিশ্চযং শৃণু মে তত্র ত্যাগে ভবতসত্তম।
ত্যাগো হি পুরুষব্যাঘ্র ত্রিবিধঃ সম্প্রকীর্তিতঃ॥ ৪
যজ্ঞদানতপঃ কর্ম ন ত্যাজ্যং কার্যমেব তৎ।
যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম্॥ ৫
এতান্যপি তু কর্মাণি সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ।
কর্তব্যানীতি মে পার্থ নিশ্চিতং মতমুত্তমম্॥ ৬

তৎকাল প্রচলিত অন্য সিদ্ধান্ত অপেক্ষা উৎকৃষ্ট বলিযা কৃষ্ণ নিজ মতকে উত্তম বলিলেন।

॥ ৭ - ৯ ॥ নিযত বা নিত্যকর্মেবও সন্ন্যাস বা বর্জন যুক্তিযুক্ত নহে। মোহবশে যদি নিযতকর্ম পবিত্যাগ কবা যায় তবে সেই ত্যাগ তামস বলিযা কথিত হয। শরীবেব কষ্টেব ভয়ে এবং দুঃখকব বলিযা যদি কেহ কোন কর্ম ত্যাগ কবে তবে সে ত্যাগ বাজস ত্যাগ বলিয়া জানিবে, এরূপ ত্যাগে ত্যাগফল লাভ হয় না। অর্জুন, ইহা কর্তব্য এই জ্ঞানে যদি নিযত বা নিত্যকর্ম আচবণ কবা যায এবং যদি আচবণকালে তাহাতে আসক্তি এবং তাহাব ফল ত্যাগ কবা হয় তবে সেই ত্যাগ সাত্ত্বিক বলিযা বিবেচিত হয ॥ ৭ - ৯ ॥

শ্রীকৃষ্ণেব উপদেশেব মর্ম এই যে পবলোক বা ইহলোকেব জন্য অথবা শবীবযাত্রা নির্বাহেব জন্য যে সকল কর্ম উপদিষ্ট আছে তাহাব কোনটাই বর্জনীয় নহে তবে সকল ক্ষেত্রেই আসক্তি ও ফলত্যাগ কবিতে হইবে। এই প্রকাব সন্ন্যাস বা ত্যাগকে সাত্ত্বিক বলা যায়। ইহা মোক্ষলাভেব সহাযক। সমাজানুমোদিত কোন কর্ম শ্রীকৃষ্ণ ত্যাগ কবিতে বলেন নাই, কেবল কর্মেব আসক্তি ও ফলাশাই বর্জনীয়।

॥ ১০ - ১২ ॥ সত্ত্বগুণযুক্ত, বুদ্ধিমান, কর্তব্যাকর্তব্যবিষযে সংশযহীন ত্যাগী ব্যক্তি অমঙ্গলাশঙ্কাযুক্ত কর্মে বিদ্বেষ কবেন না এবং মঙ্গলকর্মেও আসক্ত হন না। যেহেতু দেহযুক্ত জীবেব দ্বাবা সমস্ত কর্ম নিঃশেষ বর্জন কবা সম্ভবপব নহে সে জন্য

নিয়তস্য তু সন্ন্যাসঃ কর্মণো নোপপদ্যতে।
মোহাত্তস্য পবিত্যাগস্তামসঃ পবিকীর্তিতঃ॥ ৭
দুঃখমিত্যেব যৎ কর্ম কাযক্লেশভযাৎ ত্যজেৎ।
স কৃত্বা বাজসং ত্যাগং নৈব ত্যাগফলং লভেৎ॥ ৮
কার্যমিত্যেব যৎ কর্ম নিযতং ক্রিযতেঽর্জুন।
সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ॥ ৯
ন দ্বেষ্ট্যকুশলং কর্ম কুশলে নানুষজ্জতে।
ত্যাগী সত্ত্বসমাবিষ্টো মেধাবী ছিন্নসংশয়ঃ॥ ১০
ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্মাণ্যশেষতঃ।
যস্তু কর্মফলত্যাগী স ত্যাগীত্যভিধীয়তে॥ ১১

যিনি কর্মফলত্যাগী তাঁহাকেই ত্যাগী এই নামে অভিহিত কবা হয়। যাহাদেব কর্মশক্তি ও ফলত্যাগ হয় নাই সেইরূপ অত্যাগীদেব পবলোকে কর্মেব ইষ্ট, অনিষ্ট এবং মিশ্র এই তিন প্রকাব ফললাভ হয কিন্তু আসক্তি ও ফলত্যাগী সন্ন্যাসীব কখনও তাহা হয না ॥ ১০ - ১২ ॥

যোগদর্শন ৪।৭ সূত্রে কর্মেব শ্বেত, কৃষ্ণ ও মিশ্র এই তিন প্রকাব ফলেব উল্লেখ আছে। যোগী ইহাদেব অতীত হন। কৃষ্ণ বলিতেছেন আসক্তি ও ফলত্যাগী সন্ন্যাসীবও কর্মেব বন্ধন নাই। তিনিও যোগীব ন্যায় ইষ্ট, অনিষ্ট ও মিশ্র কর্মফলেব অতীত।

সন্ন্যাসী বা যোগী না হইয়াও সাধাবণ বুদ্ধিতেও যে ফলত্যাগ কবা যায ১৩ হইতে ১৬ শ্লোকে তাহা বুঝান হইতেছে। যতই চেষ্টা কবা যাক্ না কেন কর্মেব ফললাভ বা সিদ্ধি আমাদেব পূর্ণায়ত্ত নহে। কোন কর্মচেষ্টা সিদ্ধ হইবে কি না পূর্ব হইতে কেহই তাহা সুনিশ্চিত বলিতে পাবে না এজন্য বুদ্ধিমান ব্যক্তি ফল ও অফল উভয়েব সম্ভাবনা মনে বাখিয়া কর্মে প্রবৃত্ত হইবেন। এই মনোভাবই ফলাসক্তি ত্যাগেব সোপান হইতে পারে। পবিশিষ্টে 'গীতায় বিভিন্ন মার্গ' শীর্ষক আলোচনায় 'বুদ্ধিযোগ' ও 'বাজবিদ্যা' প্রবন্ধ দ্রষ্টব্য।

শ্রীকৃষ্ণের কালে কর্মেব কর্তব্যতা অকর্তব্যতা সম্বন্ধে নানা প্রকাব মত প্রচলিত ছিল। কর্মতত্ত্বেব নানা বিষয় যেমন কর্মেব কাবণ, প্রকাবভেদ, ফলাফল, কর্মপ্রেবণা ইত্যাদি বিষয় বিদ্বানগণ কর্তৃক আলোচিত হইত। কৃষ্ণ ৪।১৭ শ্লোকে বলিযাছেন গহনা কর্মণো গতিঃ অর্থাৎ কর্মতত্ত্ব দুর্জ্ঞেয়। এই অধ্যায়েব ১৩-৩৫ শ্লোকে কৃষ্ণ জ্ঞানিগণ কর্তৃক প্রতিপাদিত ও নিজ অনুমোদিত কর্মতত্ত্ব ব্যাখ্যা কবিযাছেন।

॥ ১৩ - ১৪ ॥ মহাবাহো, সাংখ্যে কৃতান্তে সকলপ্রকার কর্মেব সফলতাব হেতু বলিযা কথিত এই পাঁচটি কাবণ আমার নিকট বুঝ, যথা, অধিষ্ঠান এবং কর্তা

অনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ ত্রিবিধং কর্মণঃ ফলম্।
ভবত্যত্যাগিনাং প্রেত্য ন তু সন্ন্যাসিনাং ক্বচিৎ॥ ১২
পঞ্চৈমানি মহাবাহো কাবণানি নিবোধ মে।
সাংখ্যে কৃতান্তে প্রোক্তানি সিদ্ধয়ে সর্বকর্মণাম্॥ ১৩

এবং পৃথগ্‌বিধ কবণ এবং বিবিধ পৃথক চেষ্টা এবং এই বিষযে পঞ্চম কাবণ দৈব ॥ **১৩ - ১৪** ॥

শংকব সাংখ্যকৃতান্ত শব্দেব অর্থ কবেন বেদান্তশাস্ত্র। বেদান্তে বা সাংখ্যে কোথাও কর্মেব পঞ্চ কাবণ নির্দিষ্ট হইযাছে বলিয়া আমাব জানা নাই। সাংখ্যকৃতান্ত অর্থাৎ জ্ঞানিগণেব সিদ্ধান্ত এই অর্থ সমীচীন। পববর্তী ১৯ শ্লোকে গুণসংখ্যান শব্দেব অর্থ শংকর মতে সাংখ্যশাস্ত্র। যে শাস্ত্রে বিভিন্ন বিষয় সম্পর্কে গুণসংখ্যাব বিচার আছে তাহাই গুণসংখ্যান। হয ত বা কৃষ্ণেব কালে সাংখ্যকৃতান্ত এবং গুণসংখ্যান নামে দুই পৃথক শাস্ত্র বর্তমান ছিল। পবিশিষ্টে 'ব্রহ্মলাভেব দুই উপায' প্রবন্ধে সাংখ্য শব্দেব অর্থবিচাব দ্রষ্টব্য।

কর্মতত্ত্ব সংক্রান্ত ১৩-১৯ শ্লোকগুলিব শংকব ব্যাখ্যা উপাদেয় হইযাছে বলিয়া মনে হয না। শংকবমতে ১৩-১৪ শ্লোকেব ভাবার্থ যথা, কর্মেব পবিসমাপ্তি উপদেশক সাংখ্যকৃতান্তে অর্থাৎ বেদান্তশাস্ত্রে সমস্ত কর্মসিদ্ধিব অর্থাৎ কর্মনিষ্পত্তিব পাঁচটি কাবণ কথিত হইয়াছে, ১। অধিষ্ঠান বা শবীব, ২। কর্তা বা ভোক্তারূপী বদ্ধ জীব, ৩। কবণ বা দশ ইন্দ্রিয মন ও বুদ্ধি, ৪। চেষ্টা বা প্রাণ অপানাদি বাযবীয ক্রিয়া এবং ৫। দৈব অর্থাৎ চক্ষুপ্রভৃতিব অনুগ্রহকাবক আদিত্যাদি। শংকব যে অর্থ কবিয়াছেন তাহাতে কাবণগুলিব মধ্যে শবীবাতিবিক্ত কোন বহির্বিষয়েব স্থান নাই। কর্মকে দুই দিক দিয়া বিচাব করা যায এক কর্মেব বিষযবস্তুকে বাদ দিযা কর্মকর্তাব নিজস্ব ব্যাপাব হিসাবে ও অপব বিষয়বস্তুব সহিত কর্মকর্তাব সম্পর্ক মনে বাখিয়া। যে বস্তু বা বিষয লইয়া কর্ম তাহাকে কর্মেব বিষযবস্তু বলিতেছি। অন্নভোজনরূপ কর্মেব বিষযবস্তু অন্ন। অন্নগ্রহণরূপ কর্মকে কেবল ভোক্তাব দিক দিযা বিচাব কবিলে শংকবব্যাখ্যা সন্তোষজনক মনে হইবে। শবীবই ভোজনরূপ কর্মেব অধিষ্ঠান, ভোক্তারূপী বুভুক্ষু বদ্ধ জীব কর্তা, ভোক্তাব চক্ষু জিহ্বা নাসিকা ত্বক হস্তেন্দ্রিয মন বুদ্ধি ভোজনকর্মেব কবণ অর্থাৎ ইহাদেব সাহায্যে ভোজন নিষ্পন্ন হয়, অন্নগ্রহণেব জন্য যে সকল শাবীবিক ক্রিয়াব সাহায্য লইতে হয তাহাই প্রাণ অপান বাযুব চেষ্টা এবং আদিত্যাদি যে সকল দ্যোতনশীল সত্তাব সাহায্যে চক্ষু দর্শন কবে, জিহ্বা আস্বাদ গ্রহণ কবে, ইত্যাদি, তাহাই দৈব।

অধিষ্ঠানং তথা কর্তা করণঞ্চ পৃথগ্‌বিধম্‌।
বিবিধাশ্চ পৃথক্‌ চেষ্টা দৈবঞ্চৈবাত্র পঞ্চমম্‌॥ ১৪

স্মবণ বাখিতে হইবে শংকব ১৩ শ্লোকে কর্মসিদ্ধিব অর্থ করিযাছেন কর্মনিষ্পত্তি অর্থাৎ কর্মসমাপ্তি। কর্ম সমাপ্ত হইলেও ফললাভ না হইতে পাবে। কোন বস্তু লক্ষ্য কবিয়া তীব ছুড়িলাম কিন্তু লক্ষ্যভেদ হইল না। শবীবের দিক দিয়া কর্ম নিষ্পন্ন হইল বটে কিন্তু ফলের দিক দিয়া সিদ্ধি হইল না। ফললাভ বুঝিতে হইলে কর্মের বিষযবস্তুর সন্ধান লইতে হইবে। কর্মফলেব আলোচনা প্রসঙ্গে পঞ্চ কাবণের অবতাবণা। অব্যবহিত পূর্ববর্তী ১২ শ্লোকেও কর্মফলের উল্লেখ আছে এ জন্য সিদ্ধি কথাব শংকবকৃত নিষ্পত্তি অর্থ সমীচীন নহে। শবীবাতিরিক্ত বিষয়বস্তুব সহিত কর্মেব সম্বন্ধ বিচাব কবিলে শংকবব্যাখ্যাব অসম্পূর্ণতা দেখা যাইবে। শংকবব্যাখ্যাত পঞ্চ কাবণ বর্তমান থাকিলেও অন্নের অভাবে ভোজন কর্ম সম্পন্ন হইতে পাবে না। আবাব ধনুঃশবরূপ সাধনেব অভাবেও লক্ষ্যবেধ হয় না অর্থাৎ কর্ম সিদ্ধ হয় না। অতএব এই দুই উদাহবণে ভোজনরূপ কর্মসিদ্ধিব জন্য অন্নরূপ বিষয়বস্তু আবশ্যক এবং লক্ষ্যবেধরূপ কর্মের সিদ্ধিব জন্য শাবীবিক চক্ষু হস্তাদি ইন্দ্রিয় ব্যতীত ধনুঃশবরূপ সাধন বা কবণও আবশ্যক। এ জন্য শ্লোকে পৃথগ্‌বিধ কবণেব কথা আছে।

আমাব মতে অধিষ্ঠান শব্দের অর্থ কর্মেব বিষয়বস্তু অর্থাৎ যাহা লইয়া কর্ম। অন্নভোজন কর্মে অন্নই অধিষ্ঠান এবং লক্ষ্যবেধে লক্ষ্য বস্তুই অধিষ্ঠান। অধিষ্ঠানকে আশ্রয় করিয়া কর্ম নিষ্পন্ন হয় বলিয়া তাহাব নাম অধিষ্ঠান। শবীবও অধিষ্ঠান হইতে পাবে। শবীবমার্জন কর্মে শবীবই অধিষ্ঠান। কর্তা অর্থে কর্ম কবিতে ইচ্ছাসম্পন্ন বদ্ধ জীবাত্মা। ইচ্ছাকৃত কর্মে অহংভাব বা অহংকাব বা আমিই কবিতেছি এই বোধ পবিস্ফুট। ১৭ শ্লোকে বলা হইয়াছে যাঁহাব এই অহংকৃত ভাব নাই তাঁহাব বন্ধন নাই। কবণ অর্থে যাহার সাহায্যে কর্ম কবা যায় অর্থাৎ কর্মেব সাধন। চক্ষুহস্তাদি ইন্দ্রিয় যেমন করণ, লক্ষ্যবেধে ধনুঃশবও তদ্রূপ। ভোজনরূপ কর্ম সম্পাদনেব জন্য আহাব গ্রহণ, চর্বণ, গলাধঃকবণ প্রভৃতি পেশীয় ক্রিয়াকে চেষ্টা বলা যায়। মনোভাব প্রকাশেব জন্য স্বরযন্ত্রেব ক্রিযা ও বিশেষ বিশেষ অঙ্গভঙ্গীকে বাচনিক কর্মেব চেষ্টা বলা যাইতে পাবে। চিন্তা কবা মানসিক কর্মেব চেষ্টা। সকলপ্রকার চেষ্টাও যে কর্ম তাহা স্মবণ রাখিতে হইবে। উদাহবণ যথা, ভোজনরূপ কর্ম অনুষ্ঠানেব জন্য চর্বণরূপ যে চেষ্টা তাহাও কর্ম। এ সকল চেষ্টাকর্মের জন্য যে সকল পেশীসঞ্চালনাদি ক্রিযা আবশ্যক তাহা nerve নার্ভ দ্বারা নিয়ন্ত্রিত। নার্ভশক্তি আমাদেব শাস্ত্রে বাযু নামে

অভিহিত এ জন্য শংকব চেষ্টাকে বায়বীয় ক্রিয়া বলিযাছেন। শংকব দৈব শব্দেব অর্থ কবেন ইন্দ্রিয়েব অনুগ্রহকাবক আদিত্যাদি। এ অর্থ সমীচীন মনে কবি না। অধিদৈব শব্দেব দৈব এবং ১৪ শ্লোকেব এই দৈব একই। অধিবাদে অগ্নি, বায়ু, জল প্রভৃতি শক্তিশালী প্রাকৃতিক বস্তুকে দেবতা বলা হয। আধিদৈবিক দুঃখ বলিলে ঝড়, প্লাবন, অগ্নিদাহজনিত দুঃখ বুঝায। পবিশিষ্টে 'গীতায বিভিন্ন মার্গ' শীর্ষক আলোচনায় অধিবাদ সম্বন্ধে প্রবন্ধ দ্রষ্টব্য। দৈবকে আমাদেব আয়ত্তিব বহির্ভূত প্রাকৃতিক শক্তি বলা যায। দৈবেব অপব নাম অদৃষ্ট কারণ ঘটনেব পূর্বে দৈবোৎপন্ন ব্যাপার ও তাহাব ফলাফল আমাদেব অজ্ঞাত বা অদৃষ্ট থাকে। দৈবকে কর্মসিদ্ধিব এক হেতু বলা হইযাছে কাবণ 'দৈবানুকূলে বলহীন শক্ত, বলী অশক্ত প্রতিকূল দৈবে'। আমি লক্ষ্যবেধে উদ্যত হইয়াছি। আমাব লক্ষ্যেব প্রতি শবনিক্ষেপেব ইচ্ছা থাকায় আমি কর্তা, লক্ষ্যও সম্মুখে উপস্থিত ও সে সম্বন্ধে আমাব প্রত্যক্ষ জ্ঞানও হইল অর্থাৎ পবিজ্ঞাতাব্ধপে আমি জ্ঞেয় বিষযবস্তুব অর্থাৎ অধিষ্ঠানব্ধপ লক্ষ্য বস্তুব জ্ঞানলাভ কবিলাম, তাহাতে আমাব লক্ষ্যবেধেব চোদনা বা প্রেবণা আসিল ॥ ১৮ শ্লোক দ্রষ্টব্য ॥ আমি চক্ষুবাদি ইন্দ্রিয ও ধনুঃশব প্রভৃতি এই দ্বিবিধ কবণেব সাহায্যে লক্ষ্য স্থিব কবিলাম এবং শাবীবিক চেষ্টাব দ্বাবা জ্যা আকর্ষণ কবিযা শবত্যাগ কবিলাম। এমন সময় হঠাৎ দমকা হাওয়া আসিয়া আমাব শবকে লক্ষ্যভ্রষ্ট কবিল। এই দমকা হাওয়াই আমাব কর্মে প্রতিকূল দৈব হইযা আমাকে ফললাভে বঞ্চিত করিল। দৈব অনুকূল না হইলে সহস্র চেষ্টা কবিযাও সিদ্ধিলাভ হয না। এ জন্য দৈব কর্মসিদ্ধিব এক কারণ। আধুনিক বিজ্ঞানীও বলেন সকল ব্যাপাবেই unknown factors বা অজ্ঞাত কাবণেব প্রভাব আছে। এই অজ্ঞাত কাবণ সমষ্টিকে দৈব বা অদৃষ্ট বলা যায়।

**॥ ১৫ - ১৭ ॥** শবীব, বাক্য কিংবা মন দ্বাবা মানুষ যে সমস্ত কাজ আবম্ভ কবে তাহা ভালই হউক কিংবা মন্দই হউক এই পাঁচটি তাহাব হেতু। এ ক্ষেত্রে যে কেবল আত্মাকে অর্থাৎ নিজেকে কর্তা রলিয়া দেখে সেই দুর্মতিগ্রস্ত ব্যক্তি অসংস্কৃত বুদ্ধি হেতু কিছুই দেখে না। যাঁহাব অহংকৃত ভাব অর্থাৎ আমি কবিয়াছি এ ভাব নাই,

শবীববাঙ্মনোভির্যৎ কর্ম প্রাবভতে নবঃ।
ন্যায্যং বা বিপবীতং বা পঞ্চৈতে তস্য হেতবঃ ॥ ১৫

যাঁহার বুদ্ধি কর্মে লিপ্ত হয় না তিনি এই সমস্ত লোক হত্যা কবিলেও হত্যা কবেন না এবং বন্ধন প্রাপ্ত হন না ॥ **১৫ - ১৭** ॥

এখানে ১৫ শ্লোকে তিন প্রকাব কর্মেব উল্লেখ আছে, শাবীবিক, বাচনিক এবং মানসিক। বাচনিক কর্মে আমরা আমাদেব মনোভাব প্রকাশ কবি এ জন্য বাচনিক কর্ম শাবীবিক ও মানসিক কর্মেব মিশ্রিত ফল। চিন্তা কবাব নাম মানসিক কর্ম। তাবৎ কর্ম এই তিন বিভাগে ফেলা যায়। শংকব অধিষ্ঠানকে শবীর বলায় ১৫ শ্লোকেব শাবীবিক কর্মের ব্যাখ্যায় একটু বিব্রত হইয়াছেন। প্রমথনাথ কৃত অনূদিত শংকবব্যাখ্যা উদ্ধৃত করিতেছি, 'যদি বল অধিষ্ঠান প্রভৃতি পাঁচটিই সকল প্রকাব কর্মেব কাবণ বলিয়া যখন কথিত হইতেছে তখন শরীব বাক্ এবং মনের দ্বাবা যাহা কিছু মানব কবে এই প্রকার কথন আবার কি প্রকাবে সংগত হইবে। ইহাব উত্তব এই যে, এই প্রকাব উক্তিতে, বাস্তবপক্ষে, কোন প্রকার দোষ দেখা যায় না; কাবণ, বিহিত বা প্রতিষিদ্ধ যত কার্য আছে, সকল কার্যেরই প্রধান হেতু শবীব, বাক্ ও মনই হইয়া থাকে। দর্শন বা শ্রবণ প্রভৃতি কারণ হইলেও উহারা প্রধান ভাবে নহে; কিন্তু অপ্রধান ভাবেই কাবণ হইয়া থাকে। সুতরাং জীবনলক্ষণ দর্শন শ্রবণাদিকেই তিন ভাগে বিভক্ত কবিয়া নির্দেশ কবা হইয়াছে। ঐ সকল দর্শন শ্রবণ প্রভৃতিও ত শরীরাদিবই কার্য। সুতবাং কর্মফলেব ভোগসময়ে শবীবাদিরূপ প্রধান সাধন দ্বাবাই ভোগ হইয়া থাকে, এই কারণে পাঁচটি পদার্থকে যে কাবণ বলিয়া নির্দেশ কবা হইয়াছে তাহাতে পূর্বাপব কোন বিবোধেব সম্ভাবনা নাই।' শংকবকে শবীবরূপ প্রধান ও ইন্দ্রিয়রূপ গৌণ সাধন বা কবণ মানিতে হইয়াছে। শরীবরূপ অধিষ্ঠান বা প্রধান সাধনেব ও ইন্দ্রিয়রূপ গৌণ সাধন বা কবণেব, কর্মেব কারণ হিসাবে, ১৪ শ্লোকে একত্র সমাবেশ সমর্থনযোগ্য নহে। অধিষ্ঠান শব্দেব অর্থ কর্মেব বিষয়বস্তু মানিলে এ প্রকাব অসংগতি উৎপন্ন হয় না। ১৪-১৫ শ্লোকের ভাবার্থ এই যে শারীবিক, বাচনিক ও মানসিক সকল প্রকার কার্যেব সফলতা পঞ্চ কাবণেব সমবাযেব উপব নির্ভব কবে। অধিষ্ঠান, কর্তা,

তত্রৈবং সতি কর্তারমাত্মানং কেবলন্তু যঃ।
পশ্যত্যকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি দুর্মতিঃ॥ ১৬
যস্য নাহংকৃতো ভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমাঁল্লোকান্ন হন্তি ন নিবধ্যতে॥ ১৭

কবণ, চেষ্টা ও দৈব এই পাঁচটিব যে কোন একটিব দোষে কর্ম পণ্ড হইতে পাবে। দৈব বর্তমান থাকিতে কোন কর্মেবই ফললাভে নিশ্চয়তা নাই। এ জন্যই ২।৪৭ শ্লোকে বলা হইযাছে কর্মফল আমাদেব অধিকাবেব বা আযত্তিব বহির্ভূত। এই দৈবেব ব্যাপাব যিনি বুঝেন ও যিনি কর্মসিদ্ধিব অন্যান্য কাবণ হিসাবে অধিষ্ঠান, কবণ ও চেষ্টাকে জানেন তিনি কর্মেব সফলতাব জন্য কখনই কেবল নিজেব কৃতিত্ব দেখেন না। এ জন্য ১৬ শ্লোকে বলা হইয়াছে কর্মসিদ্ধিব পাঁচটি কাবণ থাকিতে যে দুর্মতি আত্মানম্ কেবলন্তু অর্থাৎ কেবল নিজেকেই কর্মসিদ্ধিব কর্তা বলিযা মনে কবে সে বাস্তবিক কিছুই বুঝে না।

শংকব এই শ্লোকেব আত্মানম্ কেবলম্ পদেব অর্থ কবেন কৈবল্যধর্মী আত্মাকে। পূর্ববর্তী ও পববর্তী শ্লোকেব সহিত সংগতি বিচাব কবিলে কেবল নিজেকে এই অর্থই যুক্তিযুক্ত মনে হইবে। পবেব শ্লোকেই আছে যাহাব অহংকৃত অর্থাৎ আমি কবিয়াছি এ ভাব নাই সে বদ্ধ হয না। সাধাবণে কর্ম সফল হইলে বলে আমি নিজে কবিষাছি, আত্মা কবিযাছে বলে না। আত্মাকে বিদ্বানেই কর্তা বা অকর্তা মনে কবিতে পাবে। দুর্মতি বা অল্পবুদ্ধিযুক্ত ব্যক্তিব আত্মা লইযা কোন প্রকার চিন্তা আসে না।

সপ্তদশ শ্লোকে উক্ত হইযাছে অহংকৃতভাবশূন্য নির্লিপ্ত ব্যক্তি সমস্ত লোক হত্যা কবিয়াও বন্ধন প্রাপ্ত হন না। কৌষীতকি উপনিষদেব তৃতীয অধ্যাযে ইন্দ্রপ্রতর্দন সংবাদে ইন্দ্র বলিতেছেন, যে আমাকে জানে তাহাব কোন কর্মেব দ্বাবাই লোক হিংসিত হয় না। না মাতৃবধ, না পিতৃবধ, না চৌর্য, না ভ্রূণ হত্যায তাহাব পাপ হয়, না এ সকল কর্মেব উপক্রম কালে তাহাব মুখজ্যোতি অপগত হয।

**॥ ১৮ - ১৯ ॥** জ্ঞান, জ্ঞেয ও পবিজ্ঞাতা এই ত্রিবিধ সত্তা হইতে কর্মচোদনা অর্থাৎ কর্মপ্রেবণা জাগে। কবণ, কর্ম এবং কর্তা এই ত্রিবিধ সত্তা লইযা কর্মসংগ্রহ। গুণসংখ্যান শাস্ত্রে জ্ঞান এবং কর্ম এবং কর্তা গুণভেদে ত্রিবিধ কথিত হইযাছে অর্থাৎ

জ্ঞানং জ্ঞেযং পবিজ্ঞাতা ত্রিবিধা কর্মচোদনা।
কবণং কর্ম কর্তেতি ত্রিবিধঃ কর্মসংগ্রহঃ॥ ১৮
জ্ঞানং কর্ম চ কর্তা চ ত্রিধৈব গুণভেদতঃ।
প্রোচ্যতে গুণসংখ্যানে যথাবচ্ছৃণু তান্যপি॥ ১৯

জ্ঞান, কর্ম এবং কর্তাব সাত্ত্বিক এবং বাজসিক এবং তামসিক এই ত্রিবিধ ভেদ আলোচিত হইয়াছে। তাহাও যথাযথ শ্রবণ কব ॥ ১৮ - ১৯ ॥

গুণসংখ্যান কথার অর্থ ১৮।১৩ শ্লোকেব ব্যাখ্যায় দ্রষ্টব্য। কর্মের সহিত কর্তাব দুই প্রকাব সম্বন্ধ বর্তমান। এক বিষয়বস্তু বা অধিষ্ঠানেব পবিজ্ঞাতা রূপে ও দ্বিতীয় কর্মসম্পাদক রূপে। কর্তা যখন কর্মসম্পাদক তখনই তিনি বাস্তবিক কর্তা। অন্নসন্নিধানে বুভুক্ষু জীবেব অন্নের প্রত্যক্ষ জ্ঞান জন্মিলে অন্নভোজনকর্মেব প্রেবণা আসে। অন্নরূপ অধিষ্ঠানেব প্রত্যক্ষ জ্ঞানেব অভাবে কেহ ভোজনের জন্য চর্বণাদি কর্মে প্রবৃত্ত হয় না। কর্তাব যখন এই জ্ঞান হয় তখন তাঁহাকে পরিজ্ঞাতা বলা যায়। পবিজ্ঞাতাব যাহা জ্ঞেয় বিষয়বস্তু তাহাই অধিষ্ঠান। ১৮ শ্লোকে জ্ঞান, জ্ঞেয় ও পবিজ্ঞাতাকে ত্রিবিধ কর্মচোদনা অর্থাৎ কর্মপ্রেরণাব ত্রিবিধ অঙ্গ বলা হইয়াছে। পবিজ্ঞাতা, অধিষ্ঠান অর্থাৎ জ্ঞেয় বিষয়বস্তু এবং সেই জ্ঞেয় বস্তুর প্রত্যক্ষ জ্ঞান এই তিনেব সংযোগে কর্তার মনে কর্মপ্রেবণা জাগে ও তৎফলে কর্ম অনুষ্ঠিত হয়। কোন বিশেষ কর্মেব অনুষ্ঠানকালে তদনুযাযী যে বিশেষ শাবীবিক, বাচনিক বা মানসিক ক্রিয়া দেখা যায় তাহা ১৪ শ্লোকে চেষ্টা নামে অভিহিত হইয়াছে। কর্মসম্পাদন কালে যেমন একজন কর্মসম্পাদক কর্তার ও তাঁহাব চেষ্টাব আবশ্যক তদ্রূপ কবণেবও আবশ্যক। লক্ষ্যবেধ উদাহরণে চক্ষুরাদি ইন্দ্রিয় এবং ধনুঃশব প্রভৃতিকে পৃথগ্‌বিধ করণ বলা যায়। কর্মসম্পাদকরূপী কর্তা, কর্মচেষ্টা ও কবণেব সংযোগে ক্রিযা নিষ্পন্ন হয। এ জন্য এই তিনকে ১৮ শ্লোকে কর্মসংগ্রহ বলা হইয়াছে। এই শ্লোকে কর্মসংগ্রহেব অঙ্গ হিসাবে কর্মসম্পাদককে কর্তা নামে এবং কর্মচেষ্টাকে কর্ম নামে অভিহিত কবা হইয়াছে। কর্মচেষ্টাও যে কর্ম তাহা পূর্বেই বলিয়াছি। শংকব ১৮ শ্লোকেব এই কর্ম শব্দেব অর্থ কবিয়াছেন যাহা কর্তাব অত্যন্ত অভিলষিত এবং যাহার জন্য ক্রিয়া। আবাব পববর্তী ১৯ শ্লোকে যেখানে কর্মেব গুণভেদেব উল্লেখ আছে সেখানে শংকব কর্মশব্দের ক্রিযা অর্থই ধরিয়াছেন। আমি যে ব্যাখ্যা দিয়াছি তাহাতে দেখা যাইবে যে ১৮ ও ১৯ দুই শ্লোকেই ক্রিযা অর্থেই কর্মশব্দ প্রযুক্ত হইয়াছে। চেষ্টাজনিত কর্মেরই গুণভেদে মূল কর্মেব ত্রিবিধ ভেদ কল্পিত হয। কি প্রকার মনোভাব লইয়া চর্বণ, গলাধঃকবণ ইত্যাদি চেষ্টাকর্ম কবি তাহাবই উপব ভোজনরূপ মূল কর্মেব সাত্ত্বিকাদি ভেদ নির্ভব কবে। এ জন্য চেষ্টাকর্ম অনাসক্ত ভাবে আচরণীয় বলা হইয়াছে।

শ্রীকৃষ্ণ জ্ঞান, কর্ম ও কর্তাব ত্রিবিধ গুণভেদ বিচাব কবিয়াছেন। কর্মেব পঞ্চ কাবণ সমষ্টিব মধ্যে অধিষ্ঠান, কবণ ও দৈবেব গুণভেদ আলোচিত হয় নাই। অধিষ্ঠান বা বিষয়বস্তু নিজে বন্ধন বা মোক্ষেব কাবণ নহে কিন্তু কর্তা যে ভাবে অধিষ্ঠানকে দেখেন তাহাতেই বন্ধন বা মুক্তি হয। এ জন্য জ্ঞেয় বা অধিষ্ঠানেব গুণ আলোচিত না হইয়া তাহাব ও কর্তাব সংযোগে যে জ্ঞান উৎপন্ন হয তাহাবই সাত্ত্বিকাদি ত্রিবিধ ভেদ দেখান হইযাছে। কর্তাবও গুণভেদ বিবৃত হইয়াছে কিন্তু কবণেব হয় নাই। কবণেও নিজস্ব বন্ধনমুক্তি নাই। যে ভাবে কবণেব প্রযোগ হয় অর্থাৎ যে ভাবে বা যে বুদ্ধিতে কর্মচেষ্টা হয় তাহাই বন্ধন বা মোক্ষেব হেতু এ জন্য চেষ্টাকর্মেব গুণভেদ বর্ণিত হইয়াছে। কর্মচেষ্টাব গুণভেদ দ্বাবাই মূল কর্মেব গুণভেদ নিরূপিত হয। অন্নভোজনরূপ মূলকর্ম অনুষ্ঠানেব তাবতম্য অনুযায়ী সাত্ত্বিক বা বাজসিক বা তামসিক হইতে পাবে। যে মনোভাব লইয়া আমবা ভোজনচেষ্টা অর্থাৎ আহার্য সংগ্রহ, খাদ্য গ্রহণ, চর্বণ, আস্বাদন, গলাধঃকবণ ইত্যাদি কবি তাহাব দ্বাবাই মূল ভোজনকর্মেব গুণাগুণ নির্ধাবিত হয। নিম্নেব নির্লেখে কৃষ্ণকর্তৃক উপদিষ্ট কর্মতত্ত্ব সুগম হইবে।

## কর্মতত্ত্ব নির্লেখ

মূল কর্ম { শাবীবিক, বাচনিক, মানসিক }

কর্মসিদ্ধিব কাবণসমষ্টি:

| | | | |
|---|---|---|---|
| অধিষ্ঠান | = | জ্ঞেয় — জ্ঞান* | কর্মচোদনা |
| কর্তা | = | পবিজ্ঞাতা — | কর্মচোদনা |
| | | সম্পাদক কর্তা* | কর্মসংগ্রহ |
| কবণ | = | করণ | কর্মসংগ্রহ |
| চেষ্টা | = | কর্ম* | কর্মসংগ্রহ |
| দৈব | | | |

* জ্ঞান, কর্তা ও কর্ম এই তিনেব গুণভেদ বর্ণিত হইয়াছে

জ্ঞান, কর্ম এবং কর্তাব সাত্ত্বিক, বাজসিক এবং তামসিক প্রকাব ভেদ বলিতেছেন।

॥ ২০ - ২৮ ॥ যে জ্ঞানের দ্বারা পরস্পর ভিন্ন সর্বভূতে এক অবিভক্ত অব্যয় ভাব দেখা যায় সেই জ্ঞান সাত্ত্বিক বলিয়া জানিবে কিন্তু যে জ্ঞান সর্বভূতের পৃথগ্‌বিধ নানাভাব পৃথক্ ভাবেই ভিন্ন ভিন্ন সত্তারূপে উপলব্ধি করায় সেই জ্ঞান রাজসিক জানিবে এবং যে জ্ঞান অহৈতুক আসক্তিবশত কোন এক বিষয়কে তাহাই সর্বস্ব এরূপ মনে করায় এবং যাহা বিষয়েব যথার্থ স্বরূপ নিরূপণে অসমর্থ এবং অল্প অর্থাৎ যে জ্ঞান আংশিকমাত্র তাহা তামস জ্ঞান বলিয়া কথিত হয়। যে নিয়ত অর্থাৎ নিয়ন্ত্রিত বা শাস্ত্রবিহিত কর্ম আসক্তিরহিত চিত্তে রাগদ্বেষবিবর্জিত হইয়া অনুষ্ঠিত হয় তাহাকে সাত্ত্বিক কর্ম বলা যায় কিন্তু ফলকামনার সহিত অথবা আমি করিতেছি এই ভাবের সহিত বহু কষ্ট স্বীকাব করিয়া যে কর্ম অনুষ্ঠিত হয় তাহা রাজস বলিয়া কথিত।

সর্বভূতেষু যেনৈকং ভাবমব্যয়মীক্ষতে।
অবিভক্তং বিভক্তেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্॥ ২০
পৃথক্‌ত্বেন তু যজ্‌জ্ঞানং নানাভাবান্ পৃথগ্‌বিধান্।
বেত্তি সর্বেষু ভূতেষু তজ্‌জ্ঞানং বিদ্ধি রাজসম্॥ ২১
যত্তু কৃৎস্নবদেকস্মিন্ কার্যে সক্তমহৈতুকম্।
অতত্ত্বার্থবদল্পঞ্চ তত্তামসমুদাহৃতম্॥ ২২
নিয়তং সঙ্গরহিতমরাগদ্বেষতঃ কৃতম্।
অফলপ্রেপ্‌সুনা কর্ম যত্তৎ সাত্ত্বিকমুচ্যতে॥ ২৩
যত্তু কামেপ্‌সুনা কর্ম সাহংকারেণ বা পুনঃ।
ক্রিয়তে বহুলায়াসং তদ্রাজসমুদাহৃতম্॥ ২৪
অনুবন্ধং ক্ষয়ং হিংসামনপেক্ষ্য চ পৌরুষম্।
মোহাদারভ্যতে কর্ম যৎ তৎ তামসমুচ্যতে॥ ২৫
মুক্তসঙ্গোঽনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ।
সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্বিকারঃ কর্তা সাত্ত্বিক উচ্যতে॥ ২৬
রাগী কর্মফলপ্রেপ্‌সুর্লুব্ধো হিংসাত্মকোঽশুচিঃ।
হর্ষশোকান্বিতঃ কর্তা রাজসঃ পরিকীর্তিতঃ॥ ২৭
অযুক্তঃ প্রাকৃতঃ স্তব্ধঃ শঠো নৈষ্কৃতিকোঽলসঃ।
বিষাদী দীর্ঘসূত্রী চ কর্তা তামস উচ্যতে॥ ২৮

পবিণাম, ক্ষতিব সম্ভাবনা, পবেব কষ্ট ও নিজেব ক্ষমতা বিবেচনা না কবিযা যে কর্ম আচবিত হয তাহা তামস বলিয়া উক্ত। আসক্তিবহিত, আমি কর্তা এই ভাবশূন্য, ধৃতি এবং উৎসাহযুক্ত, সিদ্ধি অসিদ্ধিতে নির্বিকাব কর্তা সাত্ত্বিক কর্তা। অনুবাগযুক্ত, ফললাভে আগ্রহান্বিত, লোভী, পবপীড়াকাবী, অপবিত্রস্বভাব, হর্ষশোকযুক্ত কর্তা বাজস কথিত হয। অস্থিবমতি, অসংস্কৃতস্বভাব, অনম্র, শঠ, পবদ্বেষী, অলস, উৎসাহহীন এবং দীর্ঘসূত্রী কর্তা তামস বলিয়া উক্ত ॥ ২০ - ২৮ ॥

সাত্ত্বিক জ্ঞানেব বিশেষ এই যে তাহা বিভিন্ন অনিত্য বস্তুতে এক অবিনাশী সত্তাব সন্ধান দেয। ধৃতি শব্দেব অর্থ ১৩।৪-৬ ও ১৮।৩৩-৩৫ শ্লোকেব ব্যাখ্যায দ্রষ্টব্য।

॥ ২৯ - ৩২ ॥ ধনঞ্জয়, বুদ্ধিব এবং ধৃতিবও গুণানুসাবে ত্রিবিধ ভেদ সম্যকভাবে পৃথক্ পৃথক্ বলিতেছি শুন। পার্থ, কর্তব্যে এবং অকর্তব্যে, ভয়ে এবং অভযে যে বুদ্ধি প্রবৃত্তি এবং নিবৃত্তি, অর্থাৎ কি কাজ কবা উচিত ও কোন কাজ হইতে নিবৃত্ত হওয়া উচিত তাহা, স্থিব কবিতে পাবে এবং যাহা কি কাজে বন্ধন ও কিসে মোক্ষ হয তাহা জানে সেই বুদ্ধি সাত্ত্বিকী। পার্থ, যাহাব দ্বাবা ধর্ম ও অধর্ম এবং কর্তব্য এবং অকর্তব্য অনিশ্চিত ভাবে জানা যায় সেই বুদ্ধি রাজসী। পার্থ, যে বুদ্ধি তমেব দ্বাবা আচ্ছন্ন হইযা অধর্মকে ইহাই ধর্ম মনে কবে এবং সর্ববিষযে বিপবীত দেখে সেই বুদ্ধি তামসী ॥ ২৯ - ৩২ ॥

নিশ্চয়াত্মিকা মনোবৃত্তিব নাম বুদ্ধি। কোন বিষযে দুই বা ততোধিক সম্ভাবনা উপস্থিত হইলে যে মনোবৃত্তিব দ্বাবা আমবা তাহাদেব মধ্যে একটিকে বাছিযা

বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব গুণতস্ত্রিবিধং শৃণু।
প্রোচ্যমানমশেষেণ পৃথক্ত্বেন ধনঞ্জয ॥ ২৯
প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ কার্যাকার্যে ভযাভযে।
বন্ধং মোক্ষঞ্চ যা বেত্তি বুদ্ধিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩০
যযা ধর্মমধর্মঞ্চ কার্যঞ্চাকার্যমেব চ।
অযথাবৎ প্রজানাতি বুদ্ধিঃ সা পার্থ বাজসী ॥ ৩১
অধর্মং ধর্মমিতি যা মন্যতে তমসাবৃতা।
সর্বার্থান্ বিপবীতাংশ্চ বুদ্ধিঃ সা পার্থ তামসী ॥ ৩২

লই তাহাব নাম বুদ্ধি। প্রবৃত্তি ও নিবৃত্তি শব্দদ্বয়েব অর্থ কর্মে প্রবৃত্তি এবং কর্ম হইতে বিরতি। কর্তব্য উপস্থিত হইলে যে কাজ কবিতে হইবে এবং যে কাজ পবিত্যাগ করিতে হইবে যে বুদ্ধি তাহা যথাযথ দেখাইয়া দেয় সেই বুদ্ধি সাত্ত্বিকী। কেহ অসুস্থ হইলে তাহার কি কবা উচিত এবং কি করা উচিত নহে সে যদি যথাযথ নির্ণয় কবিতে পাবে তবে তাহার বুদ্ধিকে সাত্ত্বিকী বুদ্ধি বলা যাইবে। পিতা পুত্রকে বলিলেন, যাও, প্রতিবেশীর বাগান হইতে আম পাড়িয়া আন। এরূপ কর্ম অকর্তব্য জানিয়া পুত্র বিরত হইল। এ অবস্থায় পুত্রের কি কর্মে প্রবৃত্ত হওয়া উচিত ও কি কর্মে নিবৃত্ত থাকা উচিত তাহা যদি সে যথাযথ স্থিব কবিতে পাবে এবং সেই সঙ্গে সেইরূপ প্রবৃত্তি বা নিবৃত্তি কতটা বন্ধ বা মোক্ষের হেতু হইতে পারে তাহাও যদি সে জানে তবে তাহার বুদ্ধি সাত্ত্বিকী। সাত্ত্বিকী বুদ্ধি কর্তব্যাকর্তব্য নির্ণয় কবিয়াই ক্ষান্ত হয না, কিরূপ ভাবে কর্তব্য কর্ম করিলে বন্ধন হয় এবং কিরূপ আচবণে বন্ধন হয় না, কিরূপ আচরণ মোক্ষেব সহায়ক এ সমস্তই সাত্ত্বিকী বুদ্ধি জানাইয়া দেয়। ভয়ে অভয়েও সাত্ত্বিকী বুদ্ধি কর্তব্যাকর্তব্য স্থিব কবিয়া দেয়। কাহাবও কোন ভয়েব কাবণ উপস্থিত হইল বা কোন আগন্তুক ভয় হইতে কেহ কাহাকেও অভয় দিল অথবা বাজা বলিলেন, তুমি গুপ্তচর হইয়া অমুকেব গৃহে বাত্রে প্রবেশ কব, ধরা পড়িলেও তোমাব কোন অনিষ্ট হইবে না, আমি অভয় দিতেছি, এ সকল ক্ষেত্রে কি কবা উচিত ও কি বর্জনীয় ও সেইরূপ প্রবৃত্তি বা নিবৃত্তিতে বন্ধমোক্ষের সম্ভাবনা কিরূপ যে বুদ্ধি যথাযথ জানায় তাহা সাত্ত্বিকী। সাত্ত্বিকী বুদ্ধি সর্বদা সমাজ ও মোক্ষাভিমুখী। অপর পক্ষে মোহ অর্থাৎ কোন কর্মে অযথা আগ্রহ সর্ববিধ তামসিক ব্যাপাবেব মূল হেতু। বাজস্কি বুদ্ধি বন্ধমোক্ষেব সম্ভাবনা দেখায় না এবং সকল ক্ষেত্রে যথাযথ কর্তব্যা-কর্তব্যও স্থিব করিতে পাবে না।

**॥ ৩৩ - ৩৫ ॥** পার্থ, যে ধৃতি অবিচলিত এবং যাহাব দ্বাবা মন, প্রাণ ও ইন্দ্রিয়ক্রিয়া সমত্ববুদ্ধি ও একাগ্রতাব সহিত ধারণ কবা যায় সেই ধৃতি সাত্ত্বিকী কিন্তু,

ধৃত্যা যযা ধাবয়তে মনঃপ্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ।
যোগেনাব্যভিচাবিণ্যা ধৃতিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩৩
যয়া তু ধর্মকামার্থান্ ধৃত্যা ধারযতেঽর্জুন।
প্রসঙ্গেন ফলাকাঙ্ক্ষী ধৃতিঃ সা পার্থ বাজসী ॥ ৩৪

অর্জুন, যে ধৃতিব দ্বাবা ধর্ম, কাম এবং অর্থ ধাবণ কবা হয এবং আসক্তিযুক্ত হইযা পুরুষ ফলাকাঙ্ক্ষী হয় সেই ধৃতি বাজসী। দুর্মতিগণ যে ধৃতিব বশে নিদ্রা ভয শোক অবসাদ এবং মদভাব পবিত্যাগ করিতে পাবে না, পার্থ, সেই ধৃতি তামসী ॥ ৩৩ - ৩৫ ॥

এখানে ৩৩ শ্লোকে ধৃতিকে যোগেব দ্বাবা ধাবণ কবাব কথা আছে। এখানে যোগ অর্থে একাগ্রতা, সমত্ববুদ্ধি ও নির্লিপ্ত হইয়া কর্মেব আচবণকৌশল। ধৃতি শব্দেব অর্থ যে মানসিক বৃত্তিব দ্বাবা আমবা মন, শবীবচেষ্টা ও ইন্দ্রিয়গণকে কোন বিশিষ্ট আদর্শমতে চলিবাব জন্য বিশেষভাবে সংহত কবিয়া ধাবণ কবি। ১৩।৫-৬ শ্লোকেব ব্যাখ্যা দ্রষ্টব্য। ধৃতিব বশেই আমাদেব জীবনেব আদর্শ নিরূপিত হয়। বাজসিক ধৃতিব সাহায্যে ধর্ম, অর্থ এবং কাম লাভ হয অপব পক্ষে সাত্ত্বিকী ধৃতি মোক্ষলাভে প্রণোদিত কবে। সাত্ত্বিকী ধৃতিসম্পন্ন ব্যক্তিব মোক্ষই জীবনেব আদর্শ, তিনি এই উদ্দেশ্যেই সমত্ববুদ্ধিযুক্ত হইযা শবীব, মন ও ইন্দ্রিযসমুদায়কে একাগ্রচিত্তে নিযোজিত কবেন। তামসী ধৃতিযুক্ত মনুষ্যেব আদর্শানুযায়ী চলিবাব ফলে নিদ্রা, ভয, শোক, অবসাদ ও মত্ততাই লাভ হয।

॥ ৩৬ - ৩৯ ॥ ভবতর্ষভ, এখন আমাব নিকট ত্রিবিধ সুখেব বিববণ শ্রবণ কব। যাহাতে অভ্যাসবশে আনন্দ হয় এবং দুঃখনিবৃত্তি হয়, যাহা আবম্ভে বিষবৎ ও পবিণামে অমৃততুল্য সেই আত্মবুদ্ধিপ্রসাদজ সুখ সাত্ত্বিক বলিযা কথিত।, যাহা

যযা স্বপ্নং ভয়ং শোকং বিষাদং মদমেব চ।
ন বিমুঞ্চতি দুর্মেধা ধৃতিঃ সা পার্থ তামসী ॥ ৩৫
সুখং ত্বিদানীং ত্রিবিধং শৃণু মে ভবতর্ষভ।
অভ্যাসাদ্‌বমতে যত্র দুঃখান্তঞ্চ নিগচ্ছতি ॥ ৩৬
যত্তদগ্রে বিষমিব পবিণামেঽমৃতোপমম্।
তৎ সুখং সাত্ত্বিকং প্রোক্তমাত্মবুদ্ধিপ্রসাদজম্ ॥ ৩৭
বিষযেন্দ্রিযসংযোগাদ্‌যত্তদগ্রেঽমৃতোপমম্।
পবিণামে বিষমিব তৎ সুখং বাজসং স্মৃতম্ ॥ ৩৮
যদগ্রে চানুবন্ধে চ সুখং মোহনমাত্মনঃ।
নিদ্রালস্যপ্রমাদোত্থং তত্তামসমুদাহৃতম্ ॥ ৩৯

বিষয়ের সহিত ইন্দ্রিয়সংযোগে উৎপন্ন হয় তাহা প্রথমে অমৃততুল্য এবং পবিণামে বিষবৎ, সেই সুখ রাজস বলিযা উপদিষ্ট হইয়াছে। যাহা আবম্ভে এবং পবিণামেও নিজেব মোহজনক এবং যাহা নিদ্রা, আলস্য এবং প্রমাদ হইতে উৎপন্ন সেই সুখ তামস বলিয়া কথিত ॥ ৩৬ - ৩৯ ॥

সাত্ত্বিক সুখকে আবম্ভে বিষবৎ বলার অর্থ এই যে সাত্ত্বিক সুখলাভেব চেষ্টা কষ্টকব, তাহাতে প্রথমাবস্থায কোন সুখই নাই। অভ্যাস করিতে করিতে ক্রমে কষ্ট যাইয়া সুখ দেখা দেয়। সাত্ত্বিক সুখ সাধনসাপেক্ষ। এই সুখ বাজসিক সুখেব ন্যায় বিষয়সংযোগে উৎপন্ন হয় না। ইহা বিষয়নিবপেক্ষ এবং আত্মবুদ্ধিপ্রসাদজ অর্থাৎ বুদ্ধিব নির্মলতা ও প্রসন্নতা হইতে উৎপন্ন এবং মন মধ্যে স্বতই স্ফুরিত হয। তামস সুখ প্রমাদ, আলস্য ইত্যাদি হইতে উৎপন্ন। প্রমাদ অর্থে কতব্য কর্মে অনবধানতা।

॥ ৪০ - ৪৬ ॥ পৃথিবীতে অথবা স্বর্গে এমন কোন সত্ত্ব অর্থাৎ প্রাণবন্ত বা প্রাণহীন পদার্থ নাই যাহা এই তিন প্রকৃতিজাত গুণ হইতে মুক্ত হইয়া বর্তমান থাকিতে পাবে, আব দেবগণের মধ্যেও এমন কেহ নাই যিনি এই সকল গুণ হইতে মুক্ত। পবন্তপ, ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্যদেব এবং শূদ্রদিগেব কর্মসকল স্বভাবজাত গুণেব দ্বাবা বিভক্ত। মনোনিগ্রহ, বহিবিন্দ্রিয়দমন, তপ, শৌচ, ক্ষমা, সবলতা, জ্ঞান, বিজ্ঞান, এবং আস্তিক্য স্বভাবজ ব্রাহ্মণকর্ম। শৌর্য, তেজ, ধৃতি, দক্ষতা, যুদ্ধে

ন তদস্তি পৃথিব্যাং বা দিবি দেবেষু বা পুনঃ।
সত্ত্বং প্রকৃতিজৈর্মুক্তং যদেভিঃ স্যাত্রিভিগুর্ণৈঃ॥ ৪০
ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং শূদ্রাণাঞ্চ পবন্তপ।
কর্মাণি প্রবিভক্তানি স্বভাবপ্রভবৈর্গুণৈঃ॥ ৪১
শমো দমস্তপঃ শৌচং ক্ষান্তিরার্জবমেব চ।
জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং ব্রহ্মকর্ম স্বভাবজম্॥ ৪২
শৌর্যং তেজো ধৃতির্দাক্ষ্যং যুদ্ধে চাপ্যপলায়নম্।
দানমীশ্ববভাবশ্চ ক্ষাত্রং কর্ম স্বভাবজম্॥ ৪৩
কৃষিগোবক্ষ্যবাণিজ্যং বৈশ্যকর্ম স্বভাবজম্।
পরিচর্যাত্মকং কর্ম শূদ্রস্যাপি স্বভাবজম্॥ ৪৪

পলায়ন না কবা, দান এবং প্রভুত্বেব ইচ্ছা স্বভাবজ ক্ষাত্রকর্ম। কৃষি পশুপালন ও বক্ষা, বাণিজ্য স্বভাবজ বৈশ্যকর্ম এবং পবিচর্যাত্মক কর্ম শূদ্রেব স্বভাবজ। মনুষ্য নিজ নিজ কর্মে নিবত থাকিয়া সিদ্ধিলাভ কবে। স্বকর্মনিরত ব্যক্তি যে প্রকাবে সিদ্ধিলাভ করে তাহা শুন। যাঁহা হইতে ভূতগণেব প্রবৃত্তি উৎপন্ন হইয়াছে, যাঁহাব দ্বাবা এই সমস্ত ব্যাপ্ত বহিয়াছে তাঁহাকেই স্বকর্মের দ্বাবা অর্চনা কবিয়া মানব সিদ্ধিলাভ করে॥ **৪০ - ৪৬** ॥

স্বভাবজ গুণকর্মেব হিসাবেই চাতুর্বর্ণ্য কল্পনা। ৪।১৩ শ্লোক দ্রষ্টব্য। নিজ স্বভাব ও সমাজানুমোদিত কর্মেব নির্লিপ্ত অনুষ্ঠানে সিদ্ধিলাভ হয়, অপব পূজা অর্চনা কিছু কবিবাব আবশ্যক নাই ইহাই বলা উদ্দেশ্য।

ব্রাহ্মণঃ ক্ষত্রিযো বৈশ্যঃ শূদ্রশ্চ ধবণীপতে।
স্বধর্মতৎপবো বিষ্ণুমাবাধযতি নান্যথা॥ বিষ্ণু।৩।৮।১২॥

অর্থাৎ, হে ধবণীপতে, স্বধর্মে তৎপব হইলে ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র তদ্দ্বাবাই বিষ্ণুব আবাধনা কবেন ইহা নিশ্চয।

॥ **৪৭ - ৪৮** ॥ অল্প গুণ অথবা দোষযুক্ত স্বধর্মও সুসম্পাদিত পবধর্ম অপেক্ষা মঙ্গলকব, আব স্বভাবনির্দিষ্ট কর্ম করিয়া পাপ অর্জন হয না। কৌন্তেয, দোষযুক্ত হইলেও স্বভাবজ কর্ম পবিত্যাগ করিতে নাই। কাবণ ধূমেব দ্বাবা যেমন অগ্নি আবৃত থাকে সেরূপ সকল কর্মই দোষেব দ্বাবা আবৃত॥ **৪৭ - ৪৮** ॥

যাহা হইতে কর্মবন্ধন উৎপন্ন হয় তাহাই দোষ। ১৮।৩ শ্লোকেব ব্যাখ্যা দ্রষ্টব্য। স্বধর্ম কথার অর্থ স্বভাব ও সমাজ উভয়েব অনুমোদিত কর্ম বা ব্যবহাব।

স্বে স্বে কর্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নবঃ।
স্বকর্মনিবতঃ সিদ্ধিং যথা বিন্দতি তচ্ছৃণু॥ ৪৫
যতঃ প্রবৃত্তির্ভূতানাং যেন সর্বমিদং ততম্।
স্বকর্মণা তমভ্যর্চ্য সিদ্ধিং বিন্দতি মানবঃ॥ ৪৬
শ্রেযান্ স্বধর্মো বিগুণঃ পরধর্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বভাবনিযতং কর্ম কুর্বন্নাপ্নোতি কিল্বিষম্॥ ৪৭
সহজং কর্ম কৌন্তেয় সদোষমপি ন ত্যজেৎ।
সর্বাবম্ভা হি দোষেণ ধূমেনাগ্নিবিবাবৃতাঃ॥ ৪৮

২।৩১ ও ৩।৩৫ শ্লোকের ব্যাখ্যা দ্রষ্টব্য। শ্রীকৃষ্ণ মনুষ্যেব প্রকৃতিজাত স্বভাব এবং সামাজিক ব্যবস্থা দুইয়েবই উচ্চ আসন দিয়াছেন। ভগবান হইতেই সকল স্বভাবজ প্রকৃতির উৎপত্তি এ জন্য আসক্তি ত্যাগ কবিয়া নিজ প্রবৃত্তিবশে কাজ কবিলে প্রবৃত্তিব উৎপত্তিস্থল ভগবানে পৌঁছান যায়। স্বকর্মনিরত ব্যাধ, ধীবব, জল্লাদ প্রভৃতি ব্যক্তিব প্রাণিহত্যায় পাপ হয না এবং তাহাবা স্বকর্মে অধিষ্ঠিত থাকিয়াই মুক্তিলাভ কবিতে পাবে ইহাই শ্রীকৃষ্ণের মত।

**॥ ৪৯ - ৫০ ॥** সর্বত্র অনাসক্তবুদ্ধি, জিতাত্মা, কামনাহীন ব্যক্তি সন্ন্যাসেব দ্বাবা পবমা নৈষ্কর্ম্যসিদ্ধি লাভ কবেন। কৌন্তেয, নৈষ্কর্ম্যসিদ্ধি প্রাপ্ত হইযা জ্ঞানেব যাহা পবা নিষ্ঠা সেই ব্রহ্মকে যে প্রকাবে প্রাপ্ত হন তাহা সংক্ষেপে আমাব নিকট বুঝিয়া লও **॥ ৪৯ - ৫০ ॥**

কর্মসিদ্ধিব কথা ১৮।১৩ শ্লোকে বর্ণিত হইয়াছে। এখানে নৈষ্কর্ম্যসিদ্ধিব কথা বলা হইতেছে। কর্মের অনাচরণ নৈষ্কর্ম্য বা অকর্ম। ৪।১৮-২১ শ্লোকে অকর্মেব স্বরূপ আলোচিত হইয়াছে। ৩।৪ শ্লোকে আছে কর্মপরিত্যাগ কবিলেই নৈষ্কর্ম্য হয় না এবং কেবল সন্ন্যাসেই সিদ্ধি হয না। যিনি কর্মে অকর্ম দেখেন তিনি মনুষ্যমধ্যে বিদ্বান। কর্মফলে আসক্তি ত্যাগ কবিয়া যিনি কোন বহির্বিষয়েব উপব নির্ভবশীল হন না তিনি কর্মেব মধ্যে থাকিলেও বাস্তবিক কিছুই কবেন না। এই অবস্থাই নৈষ্কর্ম্য ও ইহা আযত্ত হইলে নৈষ্কর্ম্যসিদ্ধিলাভ হয়। পবমা নৈষ্কর্ম্যসিদ্ধি মুক্তি নহে। মুক্তিলাভ বা ব্রহ্মলাভ ইহাব পবের অবস্থা। স্বধর্মের আসক্তিশূন্য আচবণে নৈষ্কর্ম্যসিদ্ধিলাভ হয় ও তাহা হইতে ব্রহ্মলাভ হয়। কি প্রকারে নৈষ্কর্ম্যসিদ্ধি হইতে ব্রহ্মপ্রাপ্তি ঘটে তাহা বলিতেছেন। ব্রহ্মলাভই পবম উদ্দেশ্য ও তৎপ্রতি শ্রদ্ধাই পবা নিষ্ঠা। জিতাত্মা শব্দেব অর্থ ৬।৭ শ্লোকেব ব্যাখ্যায় দ্রষ্টব্য।

**॥ ৫১ - ৫৫ ॥** শুদ্ধবুদ্ধিযুক্ত হইযা এবং ধৃতির দ্বাবা নিজেকে নিয়মিত কবিযা এবং বাগদ্বেষ বর্জন কবিয়া, নির্জন দেশে অবস্থিত হইযা, লঘুআহাবসেবী সংযতবাক্-

অসক্তবুদ্ধিঃ সর্বত্র জিতাত্মা বিগতস্পৃহঃ।
নৈষ্কর্ম্যসিদ্ধিং পবমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥ ৪৯
সিদ্ধিং প্রাপ্তো যথা ব্রহ্ম তথাপ্নোতি নিবোধ মে।
সমাসেনৈব কৌন্তেয় নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥ ৫০

কায়মানস নিত্য ধ্যানযোগপরায়ণ হইয়া, বৈরাগ্য আশ্রয় করিয়া, অহংকার বল দর্প কাম ক্রোধ পরিগ্রহ হইতে মুক্ত হইয়া, মমত্বভাবশূন্য শান্ত হইয়া নৈষ্কর্ম্যসিদ্ধ ব্যক্তি ব্রহ্মত্বলাভের উপযুক্ত হন। ব্রহ্মের সহিত একীভাবে অবস্থিত প্রসন্নচিত্ত ব্যক্তি শোক করেন না, আকাঙ্ক্ষা করেন না, সর্বভূতে সমভাবাপন্ন হইয়া পরা মদ্ভক্তি লাভ করেন। ভক্তির দ্বারা আমার বিস্তার ও আমার স্বরূপ যথার্থ জানিতে পারেন এবং যথার্থভাবে জানিয়া সেই জ্ঞানের অনন্তর আমাতে প্রবেশ করেন ॥ **৫১ - ৫৫** ॥

জ্ঞানের অনন্তর আমাতে প্রবেশ করেন বাক্যের অর্থ এই যে জ্ঞান জ্ঞেয় জ্ঞাতা এই তিনের লয়ের পর ব্রহ্মলাভ হয়। যতক্ষণ ব্রহ্ম জ্ঞেয় থাকেন ততক্ষণ তিনি লভ্য নন।

শ্রীকৃষ্ণ অনাসক্তচিত্তে স্বধর্ম পালন করিতে উপদেশ দিতেছেন। ফলাফলে সমজ্ঞান করিয়া, রাগদ্বেষ ও অহংকৃত ভাব হইতে মুক্ত থাকিয়া স্বধর্মসেবায় নৈষ্কর্ম্য-সিদ্ধিলাভ হয়। সাধক তখন যদি পরমাত্মার প্রতি নিষ্ঠা রাখিয়া যোগাবলম্বনপূর্বক তাঁহাকে উপলব্ধি করিবার চেষ্টা করেন তবে তাঁহার ভগবদ্‌ভক্তি লাভ হয় ও সেই ভক্তি হইতে জ্ঞান ও তদনন্তর মুক্তি হয়।

ধর্মশাস্ত্রের নির্দেশ এই যে স্বধর্মনিরত ব্যক্তি গৃহস্থাশ্রমের পর বানপ্রস্থ অবলম্বন করিবেন ও তৎপরে পরিব্রাজক হইবেন। বানপ্রস্থ ও পরিব্রজ্যাকালে যোগ অভ্যাস করার বিধি আছে। ৫১-৫৫ শ্লোকগুলিতে ইহারই ইঙ্গিত করা হইয়াছে।

বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ॥ ৫১
বিবিক্তসেবী লঘ্বাশী যতবাক্‌কায়মানসঃ।
ধ্যানযোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ॥ ৫২
অহংকারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহম্।
বিমুচ্য নির্মমঃ শান্তো ব্রহ্মভূয়ায় কল্পতে॥ ৫৩
ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি।
সমঃ সর্বেষু ভূতেষু মদ্‌ভক্তিং লভতে পরাম্॥ ৫৪
ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।
ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্॥ ৫৫

শ্রীকৃষ্ণ ৫৬-৫৮ শ্লোকে বলিতেছেন যে বানপ্রস্থ ও প্রব্রজ্যা অবলম্বন করার পূর্বেও গৃহস্থাশ্রমে সর্বপ্রকার কর্মে নিযুক্ত থাকিয়াও বুদ্ধিযোগ সাহায্যে মুক্ত হওয়া যায়।

॥ **৫৬ - ৬৩** ॥ আমার আশ্রয় লইলে সর্বদা সকলপ্রকার কর্মে ব্যাপৃত থাকিয়াও আমার প্রসাদে শাশ্বত অব্যয় পদ প্রাপ্ত হওয়া যায়। চিত্তদ্বারা সর্বকর্ম আমাতে অর্পণ করিয়া, মৎপরায়ণ হইয়া, বুদ্ধিযোগ আশ্রয় করিয়া সতত মৎ-চিত্ত হও। মৎ-চিত্ত হইলে মৎপ্রসাদে সর্বপ্রকার দুর্গতি উত্তীর্ণ হইবে আর যদি তুমি আমি কর্তা এই ভাবের বশবর্তী হইয়া আমার কথা না শুন তবে বিনষ্ট হইবে। অহংকার আশ্রয় করিয়া যদি যুদ্ধ করিব না এই ভাব অর্থাৎ যদি মনে কর যুদ্ধ করিতে তোমার আগ্রহ নাই এবং যুদ্ধ না করা তোমার ইচ্ছাধীন তবে তোমার কর্তব্যবুদ্ধি মিথ্যাই হইবে কারণ তোমার প্রকৃতি তোমাকে যুদ্ধে প্রবৃত্ত করাইবে। কৌন্তেয়, মোহবশে যাহা করিবে না মনে করিতেছ নিজ স্বভাবজ কর্মের দ্বারা নিবদ্ধ হইয়া অবশ হইয়াই তাহা করিবে। অর্জুন, ঈশ্বর সকল প্রাণীর হৃদয়দেশে অবস্থান করিয়া তাহাদিগকে মায়ার দ্বারা যন্ত্রার্পিতের ন্যায় ঘুরাইয়া থাকেন। ভারত, সর্বভাবে তাঁহারই শরণ লও, তাঁহার প্রসাদে পরা শান্তি ও শাশ্বত স্থান প্রাপ্ত হইবে। এই গুহ্য হইতে গুহ্যতর জ্ঞান তোমাকে বলিলাম, তাহা নিঃশেষ বিচার করিয়া যাহা ইচ্ছা হয় তাহা কর ॥ **৫৬ - ৬৩** ॥

সর্বকর্মাণ্যপি সদা কুর্বাণো মদ্ব্যপাশ্রয়ঃ।
মৎপ্রসাদাদবাপ্নোতি শাশ্বতং পদমব্যয়ম্ ॥ ৫৬
চেতসা সর্বকর্মাণি ময়ি সন্ন্যস্য মৎপরঃ।
বুদ্ধিযোগমুপাশ্রিত্য মচ্চিত্তঃ সততং ভব ॥ ৫৭
মচ্চিত্তঃ সর্বদুর্গাণি মৎপ্রসাদাত্তরিষ্যসি।
অথ চেত্ত্বমহংকারান্ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি ॥ ৫৮
যদহংকারমাশ্রিত্য ন যোৎস্য ইতি মন্যসে।
মিথ্যৈষ ব্যবসায়স্তে প্রকৃতিস্ত্বাং নিয়োক্ষ্যতি ॥ ৫৯
স্বভাবজেন কৌন্তেয় নিবদ্ধঃ স্বেন কর্মণা।
কর্তুং নেচ্ছসি যন্মোহাৎ করিষ্যস্যবশোঽপি তৎ ॥ ৬০
ঈশ্বরঃ সর্বভূতানাং হৃদ্দেশেঽর্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্বভূতানি যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥ ৬১

স্বধর্মনিরত ব্যক্তি ধ্যানযোগের সাহায্য না লইয়াও বুদ্ধিযোগের দ্বারা মুক্ত হইতে পারেন তাহা ৫৬-৫৮ শ্লোকে বলা হইল। অর্জুনের যুদ্ধই স্বধর্ম এবং যুদ্ধে যোগদান তাঁহার কর্তব্য। যুদ্ধকার্যরূপ স্বধর্ম পালনের দ্বারা অর্জুনও মুক্তিলাভ করিতে পারেন এ কথা ৫৯-৬২ শ্লোকে বলা হইল। বিশেষ দ্রষ্টব্য এই যে উপদেশ শেষ করিয়া শ্রীকৃষ্ণ অর্জুনকে নিজ বুদ্ধিমতে চলিতে বলিলেন। কৃষ্ণের উপদেশের এক প্রধান কথা বুদ্ধৌ শরণমন্বিচ্ছ অর্থাৎ বুদ্ধির শরণ লও। পরিশিষ্টে 'গীতায় বিভিন্ন মার্গ' শীর্ষক আলোচনায় 'রাজবিদ্যা' দ্রষ্টব্য।

॥ ৬৪ ॥ সর্বাপেক্ষা গুহ্যতম আমার পরম বাক্য পুনর্বার শ্রবণ কর। তুমি আমার অতিশয় প্রিয় জানিবে সে জন্য তোমাকে হিতবাক্য বলিতেছি ॥ ৬৪ ॥

শ্রীকৃষ্ণ অর্জুনকে নিজ প্রিয় বলিলেন। ১৮।৬৯ শ্লোকেও তাঁহার প্রিয় ব্যক্তিদের কথা বলিয়াছেন। আবার ৯।২৯ শ্লোকে বলিয়াছেন আমি সর্বভূতে সমভাবাপন্ন, আমার কেহ দ্বেষ্যও নাই কেহ প্রিয়ও নাই। শ্রীকৃষ্ণের এরূপ পরস্পর বিরোধী উক্তিতে বাস্তবিক কোন অসংগতি নাই। যখন তিনি ব্রহ্মাত্মবোধে কথা বলিয়াছেন তখন তাঁহার প্রিয় দ্বেষ্য নাই বলিয়াছেন। যখন তিনি অর্জুনের সখা ও সমাজের হিতাকাঙ্ক্ষী ব্যক্তি হিসাবে কথা বলিয়াছেন তখন তাঁহার উক্তিতে পরপ্রীতির কথা আসিয়াছে। উপনিষদে আছে

নহে এই আত্মা কভু লভ্য প্রবচনে,
নহে বা মেধায় বহু শাস্ত্র অধ্যয়নে।
বরণ করেন যাঁরে তিনি শুধু পান,
তাঁহাকেই আত্মা নিজ মূরতি দেখান॥ মুণ্ডক।৩।২।৩॥

আত্মা যাঁহাকে বরণ করেন অর্থাৎ যিনি আত্মদর্শনলাভের যোগ্য তাঁহাকে ভগবানের

তমেব শরণং গচ্ছ সর্বভাবেন ভারত।
তৎপ্রসাদাৎপরাং শান্তিং স্থানং প্রাপ্স্যসি শাশ্বতম্॥ ৬২
ইতি তে জ্ঞানমাখ্যাতং গুহ্যাৎ গুহ্যতরং ময়া।
বিমৃশ্যৈতদশেষেণ যথেচ্ছসি তথা কুরু॥ ৬৩
সর্বগুহ্যতমং ভূয়ঃ শৃণু মে পরমং বচঃ।
ইষ্টোঽসি মে দৃঢ়মিতি ততো বক্ষ্যামি তে হিতম্॥ ৬৪

প্রিয় বলা যায। পববর্তী দুই শ্লোকে শ্রীকৃষ্ণ গীতাব সাব মর্ম উদ্‌ঘাটিত কবিয়াছেন। শ্রীকৃষ্ণ বলিতেছেন

**॥ ৬৫ - ৬৬ ॥** আমাতে মন নিবদ্ধ কব, আমার ভক্ত হও, আমাব যজনা কব, আমাকে নমস্কাব কব, তুমি আমাব প্রিয তোমাব নিকট সত্য প্রতিজ্ঞা কবিতেছি আমাকেই পাইবে। সর্ব ধর্ম পবিত্যাগ কবিয়া একমাত্র আমাব শবণ লও, কোনপ্রকার দুঃখ কবিও না আমি তোমাকে সর্বপাপ হইতে মুক্ত করিব **॥ ৬৫ - ৬৬ ॥**

শ্রীকৃষ্ণ সামাজিক ধর্মকে অতি উচ্চ স্থান দিয়াছেন এ কথা তাঁহাব উক্তিতেই বাব বার দেখা গিযাছে কিন্তু সমাজধর্ম নিত্যবস্তু নহে। সমাজ পবিবর্তনশীল এ জন্য আজ যাহা ধর্ম বলিযা পরিচিত কাল তাহা ধর্ম বিবেচিত না হইতে পাবে। ব্রহ্মবিৎ পাপপুণ্য ধর্মাধর্মেব অতীত হন। এজন্যই কৃষ্ণ বলিলেন সর্ব ধর্ম পবিত্যাগ কবিযা আমাব শবণ লও। কোন প্রকাব সমাজধর্ম মানিও না কেবল ভগবানেব শবণ লও বলিলে সাধাবণ ব্যক্তিব সমূহ অনিষ্ট হয়। এই কাবণে শ্রীকৃষ্ণ এই উপদেশকে গুহ্যতম বলিলেন এবং পববর্তী শ্লোকে অনধিকাবীকে তাহা বলিতে নিষেধ করিলেন।

**॥ ৬৭ - ৭২ ॥** তুমি কদাচ ইহা তপস্যাহীন ব্যক্তিকে, অভক্তকে, অশ্রবণেচ্ছুকে এবং আমাব ছিদ্রান্বেষককে বলিবে না। যিনি আমাব প্রতি পবাভক্তি কবিয়া এই পবম গুহ্য কথা আমাব ভক্তগণেব নিকট ব্যাখ্যা করিবেন তিনি নিশ্চয আমাকেই পাইবেন এবং তাঁহাব অপেক্ষা শ্রেষ্ঠ আমাব প্রিয়কার্যকাবী কেহই হইবেন না এবং পৃথিবীতে

মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি সত্যং তে প্রতিজানে প্রিয়োঽসি মে॥ ৬৫
সর্বধর্মান্ পবিত্যজ্য মামেকং শবণং ব্রজ।
অহং ত্বাং সর্বপাপেভ্যো মোক্ষয়িষ্যামি মা শুচঃ॥ ৬৬
ইদং তে নাতপস্কায় নাভক্তায় কদাচন।
ন চাশুশ্রূষবে বাচ্যং ন চ মাং যোঽভ্যসূযতি॥ ৬৭
য ইদং পবমং গুহ্যং মদ্ভক্তেষ্বভিধাস্যতি।
ভক্তিং ময়ি পবাং কৃত্বা মামেবৈষ্যত্যসংশয়ঃ॥ ৬৮
ন চ তস্মান্মনুষ্যেষু কশ্চিন্মে প্রিযকৃত্তমঃ।
ভবিতা ন চ মে তস্মাদন্যঃ প্রিয়তবো ভুবি॥ ৬৯

তাঁহাব অপেক্ষা প্রিয়তবও কেহ হইবেন না। যিনি আমাদেব এই ধর্মপ্রদ সংবাদ অধ্যয়ন কবেন তাঁহাব দ্বাবা আমি জ্ঞানযজ্ঞে তৃপ্ত হই ইহা আমাব মত এবং যে নব শ্রদ্ধাযুক্ত অসূযাহীন হইযা ইহা শ্রবণ কবেন তিনিও মুক্ত হইয়া পুণ্যকর্মীদেব উপযুক্ত শুভলোকসমূহ প্রাপ্ত হন। পার্থ, তুমি একাগ্রচিত্তে ইহা শুনিলে কি। ধনঞ্জয, তোমাব অজ্ঞান জনিত মোহ সম্যক নষ্ট হইল কি **॥ ৬৭ - ৭২ ॥**

এই শ্লোকগুলি পাঠে বুঝা যায় যে শ্রীকৃষ্ণ জানিতেন যে তাঁহাব উপদেশ লিপিবদ্ধ হইবে। কৃষ্ণ ও অর্জুনেব কথোপকথনকালে সঞ্জয় সেখানে উপস্থিত ছিলেন এবং তিনিই পবে লিপিকব হইযাছিলেন এরূপ অনুমান কবা যাইতে পাবে। ৭৪-৭৫ শ্লোক দ্রষ্টব্য।

**॥ ৭৩ ॥** অর্জুন বলিলেন, অচ্যুত, আমাব মোহ নষ্ট হইযাছে, তোমাব প্রসাদে আমাব স্মৃতিলাভ হইয়াছে। আমি স্থিব ও সন্দেহমুক্ত হইয়াছি। তোমাব কথামত কাজ কবিব **॥ ৭৩ ॥**

স্মৃতি অর্থে সমাজ ও শাস্ত্রনির্দিষ্ট কর্তব্যজ্ঞান। অর্জুনেব মোহ যে পূর্বেই নষ্ট হইয়াছিল তাহা অর্জুন নিজেই ১১।১ শ্লোকে বলিযাছেন। শ্রীকৃষ্ণ তাঁহাব উপদেশ শেষ কবিযা বলিলেন, কেমন আব কোন মোহ অবশিষ্ট নাই ত। উত্তবে অর্জুন বলিলেন, না, সব মোহ গিযাছে, নিজ কর্তব্যও বুঝিযাছি। ৭২-৭৩ শ্লোকেব ইহাই ভাবার্থ।

**॥ ৭৪ - ৭৮ ॥** সঞ্জয বলিলেন, আমি এই প্রকাবে বাসুদেব ও মহাত্মা পার্থেব এই অদ্ভুত বোমাঞ্চকব সংবাদ শুনিয়াছিলাম। আমি এই পবম গুহ্য যোগ ব্যাস-

অধ্যেষ্যতে চ য ইমং ধর্ম্ম্যং সংবাদমাবয়োঃ।
জ্ঞানযজ্ঞেন তেনাহমিষ্টঃ স্যামিতি মে মতিঃ॥ ৭০
শ্রদ্ধাবাননসূয়শ্চ শৃণুয়াদপি যো নবঃ।
সোঽপি মুক্তঃ শুভাল্লোঁকান্ প্রাপ্নুয়াৎপুণ্যকর্মণাম্॥ ৭১
কচ্চিদেতৎ শ্রুতং পার্থ ত্বয়ৈকাগ্রেণ চেতসা।
কচ্চিদজ্ঞানসম্মোহঃ প্রনষ্টস্তে ধনঞ্জয॥ ৭২

অর্জুন উবাচ

নষ্টো মোহঃ স্মৃতির্লব্ধা ত্বৎপ্রসাদান্ময়াচ্যুত।
স্থিতোঽস্মি গতসন্দেহঃ কবিষ্যে বচনং তব॥ ৭৩

প্রসাদে সাক্ষাৎ স্বয়ং যোগেশ্বব কৃষ্ণকর্তৃক কথিত হইতে শুনিয়াছি এবং রাজন, কেশব ও অর্জুনের এই অদ্ভুত পুণ্যসংবাদ বার বাব মনে পড়িতেছে এবং আমি মুহুর্মুহু বোমাঞ্চিত হইতেছি। বাজন, হবিব সেই অতি অদ্ভুত রূপও পুনঃপুন স্মবণ করিয়া আমাব মহাবিস্ময় হইতেছে এবং আমার বাব বাব পুলক সঞ্চার হইতেছে। যেখানে যোগেশ্বব কৃষ্ণ, যেখানে ধনুর্ধর পার্থ সেখানে শ্রী, বিজয়, ঐশ্বর্য এবং ধ্রুবনীতি, ইহাই আমার মত ॥ **৭৪ - ৭৮** ॥

সঞ্জয় উবাচ

ইত্যহং বাসুদেবস্য পার্থস্য চ মহাত্মনঃ।
সংবাদমিমমশ্রৌষমদ্ভুতং রোমহর্ষণম্॥ ৭৪
ব্যাসপ্রসাদাৎ শ্রুতবানিমং গুহ্যমহং পবম্।
স্বয়ং যোগেশ্বরাৎ কৃষ্ণাৎ সাক্ষাৎ কথয়তঃ স্বয়ম্॥ ৭৫
রাজন্ সংস্মৃত্য সংস্মৃত্য সংবাদমিমমদ্ভুতম্।
কেশবার্জুনয়োঃ পুণ্যং হৃষ্যামি চ মুহুর্মুহুঃ॥ ৭৬
তচ্চ সংস্মৃত্য সংস্মৃত্য রূপমত্যদ্ভুতং হবেঃ।
বিস্ময়ো মে মহান্ বাজন্ হৃষ্যামি চ পুনঃ পুনঃ॥ ৭৭
যত্র যোগেশ্ববঃ কৃষ্ণো যত্র পার্থো ধনুর্ধবঃ।
তত্র শ্রীর্বিজয়ো ভূতির্ধ্রুবা নীতির্মতির্মম॥ ৭৮

মোক্ষযোগ নামক
অষ্টাদশ অধ্যায় সমাপ্ত।

# পরিশিষ্টের প্রবন্ধসূচী

## পত্রসংখ্যার পরিবর্তে অনুচ্ছেদসংখ্যা দেওয়া হইয়াছে

পরিশিষ্ট

# ১। গীতার বিভিন্ন অধ্যায়ের বক্তব্য

।১। গীতোক্ত প্রত্যেক মার্গের পৃথক আলোচনার পূর্বে সাধারণভাবে কতকগুলি কথা বলা যাইতে পারে। শ্রীকৃষ্ণের বক্তব্যের অধিকাংশই অর্জুনের প্রশ্নের উত্তর। উভয়ের কথোপকথনে পর পর অর্জুনের মনে যে সব্ প্রশ্ন উঠিতেছে তাহাতে অস্বাভাবিকতা এবং অসংলগ্নতা কিছুই নাই। একাগ্রমনে গীতা পাঠ করিলে সাধারণ পাঠকের মনেও এই সব প্রশ্নই যথাক্রমে উঠিবে। আমি বিভিন্ন অধ্যায়ের ব্যাখ্যায় এই সকল প্রশ্নের পারম্পর্যের ধারা দেখাইবার চেষ্টা করিয়াছি। গীতাকার এত নিপুণভাবে এই প্রশ্নোত্তরমালা সন্নিবেশিত করিয়াছেন যে হঠাৎ মনেই হয় না যে অর্জুনের সমস্যাপূরণ ব্যতীত শ্রীকৃষ্ণের উত্তরে অন্য কোন উদ্দেশ্য সাধিত হইয়াছে। সূক্ষ্মদৃষ্টিতে দেখা যাইবে যে প্রশ্নোত্তর ছলে গীতাকার তৎকালপ্রচলিত সাধনমার্গগুলির আলোচনা করিতেছেন। প্রথম অধ্যায়ে অর্জুনের মনের বিষাদ বর্ণিত হইয়াছে। যুদ্ধ ক্ষত্রিয়ের কর্তব্য হইলেও ক্রূর কর্ম। অর্জুনের মনে সন্দেহ উঠিতেছে এরূপ ঘোর কর্মে লিপ্ত হওয়া উচিত কি না। দ্বিতীয় অধ্যায়ে সাধারণভাবে এ সম্বন্ধে জ্ঞানীদের উপদেশ, বেদোক্ত ক্রিয়াকলাপ ও সমাজধর্মের আলোচনা আছে। শ্রীকৃষ্ণের অনুমোদিত বুদ্ধিযোগও এই অধ্যায়ে ব্যাখ্যাত হইয়াছে। তৃতীয় অধ্যায়ে যজ্ঞকথা ও স্বধর্মের বিবরণ আছে। সমাজধর্মের আচরণে ক্রূর কর্ম করিতে হয়, তাহা পরিত্যাগ করিয়া যজ্ঞাদি ভাল কাজই কেন না করি এই প্রশ্নের উত্তরে যজ্ঞকথা ও স্বধর্মের বিচার স্বাভাবিক ভাবেই আসিয়াছে। স্বধর্মপালনে ক্রূর কর্ম করিতে হইলে দোষ হয় কি না ইহার আলোচনায় কর্ম কি, অকর্ম কি, বিকর্ম কি ইত্যাদি প্রশ্ন চতুর্থ অধ্যায়ে আসিয়াছে। দুষ্কর্ম হইতে ধর্ম কিরূপে রক্ষা পায় তাহার ব্যাখ্যায় অবতারবাদ আসিয়াছে, এবং পূর্বাধ্যায়ের যজ্ঞকথারও বিশদ আলোচনা আছে। কৃষ্ণ দেখাইলেন স্বধর্মানুমোদিত হইলে ক্রূর কর্মেও দোষ হয় না, অপর পক্ষে উপযুক্তভাবে অনুষ্ঠিত না

হইলে যজ্ঞরূপ ভাল কাজেও দোষ হয়। কি করিয়া এই দোষ কাটাইতে হয় কৃষ্ণ তাহা নির্দেশ করিলেন। ভাল, মন্দ ইত্যাদি সকল রকম কর্মেই যখন বন্ধন আসিতে পারে তখন কর্মের হাঙ্গামার মধ্যে না গিয়া সর্ব কর্ম পরিত্যাগ করিয়া সন্ন্যাসী হই না কেন এই প্রশ্নের উত্তরে পঞ্চম অধ্যায়ের অবতারণা। পঞ্চম অধ্যায়ে সন্ন্যাস মার্গ আলোচিত হইয়াছে ও সেই সূত্রে জ্ঞানমার্গ ও কর্মমার্গের কথা উঠিয়াছে। সন্ন্যাসীদের কথা হইতে যতিদের কথা ও যতিদের কথা হইতে যোগীদের কথা পঞ্চম অধ্যায়ের শেষে সহজভাবে উঠিয়াই ষষ্ঠ অধ্যায়ের বক্তব্যের সূচনা করিয়াছে। কৃষ্ণ দেখাইলেন প্রকৃত সন্ন্যাসী যোগীই হন। ষষ্ঠ অধ্যায়ে যোগের (ইহাকে কর্মযোগান্তর্গত পাতঞ্জল মার্গ বলা যাইতে পারে) আলোচনায় আসন ইত্যাদি শারীরিক যোগ ও ধ্যান, চিত্তবৃত্তি-নিরোধ এবং মানসিক যোগের বিবরণ আসিয়াছে। যোগীর তাবৎ ইন্দ্রিয়গ্রাহ্য ব্যাপারের প্রকৃত জ্ঞানলাভ হয় ও আত্মদর্শন হয় ও তখন তিনি সৃষ্টির যথার্থ তত্ত্ব উপলব্ধি করিতে পারেন। এই সম্পর্কেই সপ্তম অধ্যায়ের দার্শনিক তত্ত্বের আলোচনা। কাপিল সাংখ্যোক্ত সমস্ত বিষয় এই অধ্যায়ে বর্ণিত হইয়াছে। কৃষ্ণ যেমন যজ্ঞ, সন্ন্যাস, যোগ ইত্যাদি প্রচলিত মার্গ ঈষৎ পরিবর্তিত পরিবর্জিত আকারে অনুমোদন করিয়াছেন, কাপিল সাংখ্যও সেইরূপ ঈষৎ পরিবর্তন করিয়া গ্রহণ করিয়াছেন। কাপিল সাংখ্যোক্ত প্রকৃতি, জীব ও তৎসহ কৃষ্ণের যোজিত ব্রহ্মতত্ত্ব হইতে অধিভূত, অধিদৈব, অধ্যাত্ম ও অধিযজ্ঞবাদ আসিয়াছে। তখনকার দিনে অধিভূতবাদ ইত্যাদি যে এক বিশেষ সাধনমার্গের অঙ্গ ছিল সে বিষয়ে সন্দেহ নাই। ৭।৩০ ও ৮।২ শ্লোক দেখিয়া মনে হয় মৃত্যুকালে ব্রহ্মস্মরণ এই মার্গেরই এক অঙ্গ। মনে যে চিন্তা লইয়া মানুষের মৃত্যু হয় পরজন্মের গতি সেই অনুসারে হইয়া থাকে, এই বিশ্বাসও এই মার্গান্তর্গত। অন্তকালে যোগাসন আশ্রয় করিয়া ওঁকারের ধ্যান করিতে করিতে দেহত্যাগের উল্লেখ ইহার পরেই আসিয়াছে। এই উপায়ে দেহত্যাগের চেষ্টা এখনও যোগীদের মধ্যে দেখা যায়। অধিযজ্ঞবাদের বিচার ও ওঁকারের ধ্যান অষ্টম অধ্যায়ভুক্ত। ওঁকারের ধ্যানে পুনর্জন্ম হয় না ও সমস্ত জগৎ পুনরাবর্তনশীল এই কথায় (৮।১৫-১৬) পরবর্তী শ্লোকের অহোরাত্রবিদ্যার উল্লেখের সুবিধা হইল। শুক্লকৃষ্ণগতি, দেবযান পিতৃযান পথ ইত্যাদির কথা এই মার্গের পরেই উল্লিখিত হইয়াছে।

।২। অষ্টম অধ্যায় পর্যন্ত তৎকালপ্রচলিত বিভিন্ন মার্গের উল্লেখ করিয়া নবম অধ্যায়ে শ্রীকৃষ্ণ নিজের মনোনীত মার্গের উপদেশ দিয়াছেন। এই অধ্যায়ে

শ্রীকৃষ্ণেব নিজেব মত পবিস্ফুট হইযাছে। তিনি কোন বিশেষ মার্গকে একমাত্র মার্গ বলিযা মনে কবেন না। যে যে-মার্গেব সাধক হউক শ্রীকৃষ্ণেব উপদেশমত চলিলে তাহাব তাহাতেই মুক্তি হইবে। কোন মার্গই পবিত্যাজ্য নহে। এই জন্যই নবম অধ্যাযে সমস্ত মার্গেব উল্লেখ কবিযা শ্রীকৃষ্ণ বলিলেন আমাতেই সমস্ত আশ্রিত। শ্রীকৃষ্ণ নিজ নির্দিষ্ট উপায়কে বাজগুহ্য বাজবিদ্যা বলিয়াছেন। ইহা পবিত্র, উত্তম, প্রত্যক্ষবোধগম্য, ধর্মপ্রদ, সুখে প্রযোজ্য, অব্যয়, এবং স্ত্রী, শূদ্র, পাপী, পুণ্যাত্মা নির্বিশেষে সকলেব উপযোগী। শ্রীকৃষ্ণ যে নবম অধ্যায়ে তৎকাল প্রচলিত সমস্ত সাধনমার্গেব উল্লেখ কবিযাছেন তাহা হঠাৎ বুঝা যায না। ৯।৭ শ্লোকে অহোবাত্র-বাদেব কথা আছে, ৯।৮-১০ শ্লোকে কাপিল সাংখ্যবাদ, ৯।১১ শ্লোকে অবতাববাদ, ৯।১২ শ্লোকে অধ্যাত্ম, অধিভূতবাদ, ৯।১৫-১৬ শ্লোকে বিবিধ যজ্ঞ, মন্ত্র, ঔষধ, ৯।১৭ শ্লোকে ওঁকাববাদ, ৯।১৯-২১ শ্লোকে বেদোক্ত দেবতাগণ, যজ্ঞ, স্বর্গ ইত্যাদি, ৯।২২ শ্লোকে ধ্যান, ৯।২৩-২৫ শ্লোকে অন্য দেবতা, পিতৃপূজা, ভূতপূজা ইত্যাদি, ৯।২৬ শ্লোকে ফল পুষ্পাদি উপচাবেব দ্বাবা পূজা, ৯।২৭-২৮ শ্লোকে সন্ন্যাস মার্গ উল্লিখিত হইযাছে।

।৩। নবম অধ্যাযে সমস্ত মার্গগুলির আলোচনা শেষ না হওযায় ১০ অধ্যাযেব প্রথম শ্লোকে শ্রীকৃষ্ণ বলিলেন, তোমাকে আবও বলিতেছি শোন। ১০।৪-৮ শ্লোকে বিবিধ মানসিক সাধনা, যথা ক্ষমা, সত্য, অহিংসা ইত্যাদিব কথা বলা হইযাছে এবং ১০।৯-১০ শ্লোকে ভক্তিবাদেব কথা আছে। যে যে ভাবে বা যে যে বস্তুতে মানুষেব ভগবদুপাসনাব ভাব উদ্দীপিত হয ১০।২০ শ্লোক হইতে অধ্যায়েব শেষ পর্যন্ত তাহাব বিববণ আছে। উপনিষদুক্ত আত্মা, বেদোক্ত রুদ্রাদিত্য প্রভৃতি এবং উপনিষদুক্ত ইন্দ্রিযাদি দেবতা, বৃহস্পতি, স্কন্দ, ভৃগু প্রভৃতি সম্মানিত ব্যক্তিগণ, হিমালয়, গঙ্গা প্রভৃতি প্রাকৃতিক বস্তু, নানাবিধ গুণাবলী এই অধ্যাযে উপাস্য বলিযা বিবৃত হইযাছে। শ্রীকৃষ্ণের বক্তব্য এই যে, তাবৎ উপাস্য পদার্থ সহিত সমগ্র বিশ্ব আত্মাতে অবস্থিত। একাদশ অধ্যাযে অর্জুন এই সমস্তই কৃষ্ণেব দেহে অবস্থিত দেখিতেছেন। দ্বাদশ অধ্যায়ে কৃষ্ণ বলিতেছেন আত্মাই যখন বিশ্বজগতেব আধাব তখন আত্মাতেই মনোনিবেশ কব। বিশ্বে আত্মদর্শন বা আত্মায বিশ্বদর্শন উভয় উপায়েই মুক্তি সম্ভব। আত্মপ্রীতি বা আত্মবতিই প্রকৃত ভক্তি। কৃষ্ণভক্তি ও আত্মবতি একই কথা। কোথায এই আত্মাব সন্ধান পাওযা যাইবে তাহা ত্রযোদশ অধ্যাযে বলা হইযাছে। আত্মা শবীববাসী, এ জন্য আত্মাব সহিত শবীবেব সম্বন্ধেব জ্ঞান জন্মিলে আত্মদর্শন হয়।

ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সম্বন্ধ-জ্ঞানই প্রকৃত জ্ঞান। প্রকৃতিজাত ত্রিগুণের দ্বারা এই জ্ঞান আবৃত, এই জন্য চতুর্দশ অধ্যায়ে সত্ত্ব, রজ, তমের আলোচনা।

। ৪। পঞ্চদশ অধ্যায়ে কি করিয়া এক নির্লিপ্ত ব্রহ্মসত্তা বিস্তার লাভ করিয়া সংসার সৃষ্টি করিয়াছে, কি করিয়া নির্গুণ আত্মা মন ও ইন্দ্রিয়যুক্ত হইয়া বিষয়ভোগ করে এবং কি করিয়া আত্মজ্ঞানের দ্বারা তাহার বন্ধন মোচন হইতে পারে, তাহা আলোচিত হইয়াছে। কোনও ব্যক্তির কার্যাকার্য বিচার করিলে তাহার মোক্ষের সম্ভাবনা কতটা বলা যায়। এই সম্পর্কেই ১৬ অধ্যায়ে দৈবী ও আসুরী সম্পদের আলোচনা। প্রকৃতিজাত ত্রিগুণভেদে মানুষের একই কর্মের অনুষ্ঠানের বিশিষ্টতায় বিভিন্ন ফল হইতে পারে তাহা ১৭ অধ্যায়ে দেখানো হইয়াছে। যজ্ঞাদি কর্ম অনুষ্ঠানের প্রকারভেদে বন্ধন বা মোক্ষ উভয়েরই হেতু হইতে পারে। ১৮ অধ্যায়েও ত্যাগ, জ্ঞান, কর্ম ইত্যাদির ত্রিবিধ ভেদ দেখানো হইয়াছে এবং মানুষের পক্ষে কি প্রকার আচার কর্তব্য তাহা স্বধর্মের ব্যাখ্যায় বলা হইয়াছে। গীতার সার ধর্মোপদেশ ১৮ অধ্যায়ের ৬৫-৬৬ শ্লোকে বলিয়া শ্রীকৃষ্ণ নিজের অনুমোদিত নবম অধ্যায়ে আবদ্ধ রাজগুহ্য রাজবিদ্যার ব্যাখ্যা শেষ করিয়াছেন। এইখানেই গীতার উপদেশের সমাপ্তি।

## ২। গীতায় বিভিন্ন মার্গ

। ৫। গীতার চতুর্থ অধ্যায়ের প্রথমেই অবতারবাদের কথা আসিয়াছে এবং পঞ্চম অধ্যায়ে সন্ন্যাস ও ষষ্ঠ অধ্যায়ে যোগমার্গ আলোচিত হইয়াছে। পরবর্তী অধ্যায়-সমূহে অন্যান্য বিবিধ মার্গ ও নানা প্রকারের ধর্মবিশ্বাসের উল্লেখ আছে। এই সকল বিভিন্ন নিষ্ঠা সম্বন্ধে শ্রীকৃষ্ণের মতামত স্মরণ রাখিলে গীতার উপদেশের তাৎপর্য সুগম হইবে।

। ৬। শিক্ষা দীক্ষা ও প্রবৃত্তিভেদে মনুষ্যের নানারূপ ধর্মানুষ্ঠানে আগ্রহ জন্মে। সকল ব্যক্তির পক্ষে একই মার্গের ব্যবস্থা কখনও যুক্তিযুক্ত হইতে পারে না। অধিকারভেদে বিভিন্ন অনুষ্ঠান হিন্দুশাস্ত্রানুমোদিত। হিন্দুধর্মের উদার উপদেশ এই যে তুমি যে কোন মার্গই অবলম্বন কর না কেন উপযুক্তভাবে অনুষ্ঠিত হইলে তাহাতেই তোমার শ্রেয়োলাভ হইবে। সকল মার্গেই কিছু না কিছু দোষ থাকিতে পারে কিন্তু অধিকারভেদ বিচার করিলে কোন মার্গকেই সম্পূর্ণ ভ্রান্ত বলা যায় না।

গীতাব বৈশিষ্ট্য এই যে, কোন একটি বিশেষ মার্গ অনুষ্ঠেয় বলিযা নির্দিষ্ট হয নাই। গীতাকাবেব মতে বুদ্ধিযোগ অবলম্বন কবিলে সকল মার্গই অন্তিমে পবব্রহ্মে পৌঁছাইয়া দিবে। ধর্ম সম্বন্ধে এই উদাবতা অতুলনীয। আধুনিক সমাজসংস্কাবকগণ কোথাও কিছু দূষণীয দেখিলে সেই প্রথাব সমূল উচ্ছেদসাধনে যত্নবান হন। তাঁহাবা ভুলিযা যান, মানুষ যে ভ্রান্ত আচবণ কবে তাহাব মূলে কোন না কোন দুর্লঙ্ঘ্য প্রেবণা আছে। এই জন্যই কুপ্রথাব উচ্ছেদসাধন কবিতে হইলে উপদেশেব দ্বাবা বা বলপূর্বক নিবোধেব দ্বাবা সম্যক্ ফললাভ হয না। প্রত্যেক ব্যক্তিব বিশ্বাস, তাহা অন্ধবিশ্বাসই হউক বা যুক্তিযুক্তই হউক, মানিযা লইযাই শ্রীকৃষ্ণ তৎসম্বন্ধে উপদেশ দিযাছেন। প্রত্যেক মার্গেব আলোচনা শ্রীকৃষ্ণ এমনই সুনিপুণভাবে কবিযাছেন যে, সেই মার্গেব দোষ পবিত্যক্ত হইযাছে এবং তাহাই সাধকেব পক্ষে শ্রেযস্কব হইযা উঠিয়াছে; তন্মার্গাবলম্বীব আপত্তি কবিবাবও কিছুই বাখেন নাই। এই জন্যই গীতা সকল মার্গেব উপাসকদিগেব পক্ষেই আদবণীয। প্রত্যেক অন্ধবিশ্বাসেব যে মূল্য আছে এবং তাহাব মধ্যে যে সত্য নিহিত থাকে তাহাব দ্বাবাই মানুষ উন্নত হইতে পাবে, ইহাই শ্রীকৃষ্ণেব উপদেশেব সাবমর্ম। কোন ধর্মমতেব সহিত শ্রীকৃষ্ণেব আত্যন্তিক বিবোধ নাই। এ ভাবে সমাজসংস্কাবেব চেষ্টা আব কুত্রাপি দেখা যায় না, এবং শ্রীকৃষ্ণেব মত উদাবচেতা সংস্কাবকও আব কেহই জন্মেন নাই।

। ৭। গীতাকাব তৎকাল প্রচলিত প্রায সকল মার্গেবই অল্পস্বল্প আলোচনা কবিযাছেন। এই জন্য গীতাব একটা ঐতিহাসিক মূল্য আছে। তৎকালে যে সকল মার্গ প্রচলিত ছিল সে সম্বন্ধে কিঞ্চিৎ আলোচনা কবিব ও পবে প্রত্যেক মার্গ সম্বন্ধে শ্রীকৃষ্ণেব মতামতেব উল্লেখ কবিব। ইহা পাঠ কবিলে, পূর্বে যাহা বলিলাম, তাহাব মর্ম পবিস্ফুট হইবে। আধুনিক যুগে জন্মিলে শ্রীকৃষ্ণ খ্রীষ্টধর্ম, ইসলামধর্ম, বৌদ্ধধর্ম সম্বন্ধে নিশ্চযই আলোচনা কবিতেন। এমন কি সহজিযাবাদ ও বৈষ্ণবধর্ম তাঁহাব আলোচনায় বাদ যাইত না। কেন এ কথা বলিতেছি পবে তাহা পবিস্ফুট হইবে। অনুমান কবা যায যে তৎকাল প্রচলিত কোন বিশিষ্ট মার্গই গীতায বাদ পডে নাই।

। ৮। গীতায় নিম্নলিখিত মার্গ ও ধর্মবিশ্বাসগুলিব উল্লেখ পাওয়া যায, সাংখ্য-যোগ, সন্ন্যাস, কর্মযোগ, যোগ, যজ্ঞ, বুদ্ধিযোগ, ইন্দ্রিযসংযম, ইন্দ্রিয়নিবোধ, ব্রহ্মচর্য, কর্মসংযম, তপ, বেদপাঠ, প্রাণাযাম, উপবাস, চিত্তবৃত্তিনিবোধ, দান, অন্তকালে ব্রহ্মস্মবণ, অবতাববাদ, পুনর্জন্মবাদ, ওঙ্কাবেব ধ্যান, অহোবাত্রবিদ্যা, অধ্যাত্ম-অধিভূত-

অধিদৈব-অধিযজ্ঞবাদ, দেবতাপূজা, পিতৃপূজা, ভূতপূজা, যক্ষপূজা, পত্র পুষ্প ফল জল ইত্যাদি উপচারে পূজা, মন্ত্র, ঔষধ এবং রাজবিদ্যা।

।৯। গীতায় শ্রীকৃষ্ণের উক্তিসমূহ বিচার করিলে অনুমান হয় যে তখনকার দিনে যজ্ঞেরই সর্বাপেক্ষা অধিক প্রচলন ছিল এবং যজ্ঞকার্যে নানা রাজসিকতা ও তামসিকতা প্রবেশ করিয়াছিল। এই জন্যই কি করিয়া নিষ্কামচিত্তে যজ্ঞ আচরণ করিতে হইবে শ্রীকৃষ্ণ বার বার তাহার উল্লেখ করিয়াছেন। দান ও তপস্যারও অপব্যবহার লক্ষিত হইত। শ্রীকৃষ্ণ যজ্ঞ, দান, তপকে চিত্তশুদ্ধির উপায় বলিয়াছেন ও তাহাদের দোষ পরিহারের জন্য সাত্ত্বিকভাবে আচরণের উপদেশ দিয়াছেন। যাগ যজ্ঞ দান ধ্যানের আচরণ প্রধান সাধনা হিসাবে তখন হইতে এখন পর্যন্ত চলিয়া আসিয়াছে। এই জন্য এই কয়টি কথার একত্র সমাবেশ দেখা যায়। পূজা অর্চনা সমধিক প্রচলিত ছিল না। শ্রীকৃষ্ণ মাত্র এক শ্লোকে তাহার কথা শেষ করিয়াছেন। হঠযোগ প্রাণায়াম ইত্যাদির বিশেষ প্রচলন ছিল বলিয়া মনে হয়। এখনকার মত তখনও কেহ কেহ ধর্মানুষ্ঠান না করিয়া পড়াশুনা লইয়াই থাকিতেন। তখনকার দিনে এমন কতকগুলি মার্গের প্রচলন ছিল যাহা এখন বিলুপ্ত হইয়াছে, যথা অহোরাত্রবিদ্যা। তখনও লোকে ভূতপ্রেতের পূজা করিত। আশ্চর্যের বিষয়, অহিংসা পরম ধর্ম এই কথা গীতায় নাই। জৈন ও বৌদ্ধবাদ সাধারণের মধ্যে প্রচলিত ছিল বলিয়া মনে হয় না। যে গীতাকার ভূতপ্রেত পূজাও বাদ দেন নাই তিনি যে লোকপ্রচলিত থাকিলে এত বড় একটা কথা বাদ দিবেন তাহা মনে হয় না। ১৬।২ শ্লোকে অহিংসা, সত্য, অক্রোধ, ত্যাগের পর পর উল্লেখ আছে এবং ইহাদিগকে শান্তি, পরনিন্দা বর্জন ইত্যাদি গুণের সহিত দৈবী সম্পদের অন্তর্ভুক্ত করা হইয়াছে। বৌদ্ধ উপদেশের মধ্যেও অহিংসা, সত্য, অক্রোধ, ত্যাগের পর পর উল্লেখ দেখা যায়। গীতাকারের মনে এই সম্পর্কে বৌদ্ধধর্মের কথা উঠিয়াছিল কি না বলা যায় না। তিলক বলেন, বৌদ্ধগ্রন্থের এই সব কথা হিন্দু ধর্মশাস্ত্র হইতে লওয়া হইয়াছে। বৈষ্ণব ধর্মের অভ্যুদয়ের সঙ্গে ভজন নামগান ইত্যাদির বহুল প্রচার হইয়াছে। গীতায় এ সকলের উল্লেখ নাই।

## ২ক। ব্রহ্মলাভের দুই উপায়। সাংখ্যমার্গ ও যোগমার্গ

।১০। ব্রহ্মলাভের দুই প্রকার উপায় প্রচলিত আছে। এক সাংখ্য ও অপরটি যোগ। সাংখ্যযোগ বা সংক্ষেপে সাংখ্য, কর্মযোগ বা সংক্ষেপে যোগ এই দুই

